সাসপেণ্ড করে দেয়, অনেক সময় হয়েছে। **Why did you not suspend that Watch & Ward Mr. K. Jha for having monotanous for using fillthy languages, unperliamentary languages in the House, for having manhandlo the mambers, why did you not suspend him ?**

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমরা সেই জায়গায় যাচ্ছি না। কে কি করেছে, কে কাকে মেরেছে, কে স্ল্যাং ল্যাংগুয়েজ ব্যবহার করেছে এটা আমরা এইভাবে সাক্ষী প্রমাণ নেইনি। আমরা সেইভাবে ব্যাপারটা ভাবিনি। আমরা ভাবছি যাতে আমাদের হাউসের সম্মান রক্ষা হয় সেইজন্য একটা সেটেলমেন্ট করা এবং সেইজন্য আপনারা যে প্রস্তাবটা দিয়েছেন আমরা স্পীকারের সাথে বসব।

**Shri Sudip Roy Barman :—** Directly or indirectly you are admitting this manhandleing and these using of un-parliamentary word. But can a Watch & Ward enter without uniform. Can Mr K. Jha enter the house without uniform with white dresses and Name plate on his chest. Can he enter of that point you could suspended him ? Can Watch & Ward come to the precinct of this House with a so call Walky—Talky in his hand ? By all these activities you are going to support it. That means, you directly supported all these activities.

**Mr. Deputy Speaker :—** It is not a fact.

**Shri Sudip Roy Barman :—** Hon'ble Speaker allowed him to enter in the House with uniform. Yes, he could enter in the House without uniform by the permision of the Hon'ble Speaker. But the thing is with uniform he could not enter in the House. So, why you do not suspend him ?

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনি বলেছেন যে আপনি সেই সাসপেণ্ড ব্যাপারটা উইথড্র করে নিয়েছেন। আপনি এই হাউসে দাঁড়িয়ে বলার কথা। কিন্তু আপনি তো করেন নি। এইভাবে তো হাউস চলতে পারে না।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** আপনার অবগতির জন্য বলছি। চণ্ডীগড়ের মুখ্য সচিব হাউসে দাঁড়িয়ে ক্ষমা চাইতে হয়েছে। তার পরেও তাকে হাইকোর্টের নির্দেশে জেলে যেতে হয়।

**মিঃ ডেপুটি স্পীকার :—** ঠিক আছে। মাননীয় সদস্য বসুন। আলোচনা যেভাবে হয়েছে স্পীকারের চেম্বারে এটা আমি গ্রহণ করেছি। এবং আপনারাও সমর্থন করেছেন।

**শ্রী দিলীপ সরকার ( বাধারঘাট ) :—** স্পীকারের চেম্বারে তো আলোচনা হয়েছে যেটা স্পীকার বললেন এটা হতে পারে না। ভুল স্বীকার করলে তাকে হাউসে এসে ভুল স্বীকার করতে হবে। এবং এটাই করা হউক।

**মিঃ ডেপুটি স্পীকার :—** না, না এই ধরণের কোন কথাই হয় নি।

**শ্রী সুদীপ রায় বর্মণ :—** হাউসের সদস্য অপমানিত হবে তারপর কোন শাস্তিও হবে না এখানে হাউসে এসেও ভুল স্বীকার করবে না এটাতে হাউসের সম্মান বাড়বে ?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** যেটা আলোচনা হয়েছে সেটা সবাই সমর্থন করেছিলেন। সুদীপবাবু মাঝখান থেকে কি বলছেন জানি না।

**শ্রী সুদীপ রায় বর্মণ :—** যখন স্পীকারের চেম্বারে আলোচনা হয় তখন আমরা বলেছিলাম যে হাউসে এসে ক্ষমা চাইতে হবে। আর আপনি বলছেন যে, স্পীকারের চেম্বারে এসে ক্ষমা চাইবেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** না, না, এটা হয় না। আপনি প্রিভিলেজ মোশান আনেন। আপনি প্রিভিলেজ মোশান আনতে পারেন।

**শ্রী রতনলাল নাথ :—** প্রশ্ন এখানেই আমরা প্রিভিলেজ মোশান আনতে পারি।

**শ্রী গোপাল দাস ( মন্ত্রী ) :—** আপনি সঠিক বলেছেন। ইচ্ছা করলে পরে প্রিভিলেজ মোশান আনতে পারেন সেখানে সঠিকভাবে আলোচনা করতে পারেন। খুনের আসামীকেও আত্মপক্ষ সমর্থনে সুযোগ দেওয়া হয়। তাহলে তাকে কেন দেওয়া হবে না ?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** আপনারা প্রিভিলেজ মোশান আনুন। আনলে পরে চিন্তা ভাবনা করে দেখা যাবে। আমার মনে হয় রতনবাবু এটা এইভাবে, দরকার হলে প্রিভিলেজ আনুন।

**শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি সকালবেলার সেশানের সময় সি, বি, আই, তদন্ত দেওয়ার সম্পর্কে একটি চিঠি নিয়ে সন্দেহ প্রকাশ করা হয়েছিল, আমি বলেছিলাম বিকালবেলা সেশানের সময় দিয়ে দেব। আপনি অনুমতি দিলে পরে আমি দিয়ে দিতে পারি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** ঠিক আছে, এখন রেফারেন্স পিরিয়ড আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্যদের নিকট থেকে নিম্নে উল্লিখিত বিষয়ের উপর নোটিশ পেয়েছি রতনবাবু প্লীজ বসুন, বীরজিৎ

বাবু আপনিতো মিটিং-এ উপস্থিত ছিলেন। স্পীকার-এর প্রপোজাল তো আপনারা শুনেছেন। এটা তো হাউসে এনাউন্সমেন্ট করা যাবে না।

**শ্রী বীরজিৎ সিনহা ( কৈলাশহর ) :—** স্যার, আজকে হাউসের মধ্যে স্পীকার যেখানে দায়িত্ব দিলেন যে অফিসার এখানে মারপিট করল এরপর আপনি বললেন প্রিভিলেজ মোশান আনার কথা।

**মিঃ ডেপুটি স্পীকার :—** দিজ ইজ দ্যা প্রবলেমস্। প্রিভিলেজ আনতে তো কোন অসুবিধা নেই। কোন অসুবিধা নেই তো। এটা আলোচনা হয়েছে এবং যখন এটাকে ডিস্-এগ্রি করেছে এইভাবে আনতে হবে তখন বলা হয়েছে যে, না ইট ইজ নট অব্ প্রসিডিওরস্, এটা প্রিভিলেজ মোশান এর মধ্যে নিয়ম করলে এটা প্রিভিলেজ মোশান আনতে পারেন। রতনবাবু প্লীজ, প্লীজ।

**শ্রী রতনলাল নাথ :—** মেম্বারে মেম্বারে হলে পরে কোন ব্যাপার না। কিন্তু কোন পুলিশ অফিসার দিয়ে হাউসের মধ্যে মারবে কটুক্তি মন্তব্য করবে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আরে এটা তো আজকে দুই দিন যাবৎ বলেছেন। শ্যামাবাবু ও তো বলেছেন এবং উনারাও সেই সিদ্ধান্ত দিয়েছেন।

( গন্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** এটা আপনারা বলেছেন, এটা আপনাদের বক্তব্য। আর এটা তো প্রসিডিওস এর ব্যাপার নয়, হোয়াট হেভ ইউ টোল্ড ইন দ্যা স্পীকারস্ চেম্বার। আর আপনারা যেটা বলেছেন এটা আমি রিটার্ন করেছি। আমি নিজে থেকে বলিনি।

(গন্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** প্লীজ, প্লীজ।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, দুদিন ধরে আলোচনা চলছে, আমি কিছুক্ষণ আগেও বলেছি, যে হাউসের মধ্যে ঘটনা ঘটেছে, আপনি কেন সবাইকে বিভ্রান্ত করার জন্য এই কথাগুলি বলছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি মোটেও বিভ্রান্ত করিনি। আপনারা যেভাবে চেম্বারে ডিসকাশান করেছেন এই গুলিই।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** স্যার, তাহলে তো চেম্বারের কথাগুলি বলতে হয়। আপনি এবং স্পীকারও স্বীকার করেছেন চেম্বারে বসে মারার কথাটা। কাজেই আপনি তো স্পীকার রুমে স্বীকার করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** প্রশ্নই উঠে না। আপনারা যেভাবে আলোচনা করেছেন সেই ভাবেই হয়েছে।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** স্যার, এই কথাগুলির পরিপ্রেক্ষিতে আপনি বলেছেন যে ওকে স্পীকার রুমে ডেকে এনে ক্ষমা চাওয়ার। কাজেই আপনি স্বীকার করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** প্রশ্নই উঠে না।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** স্যার, তাহলে যদি আপনি স্বীকার না করে থাকেন কেন ক্ষমা চাইবে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** প্লীজ এইভাবে আলোচনা হয়নি। এখানে যা ও মার খেয়েছেন, বিধায়ক এবং ওয়াচ্ এণ্ড ওয়ার্ড ও মার খেয়েছেন।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** স্যার, আপনার কথা তো বোঝা যাচ্ছে না। আপনি এখন বলেন এই কথা আরেকবার বলেন আরেক কথা।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি রিকুয়েষ্ট করব যে ভিতরে শ্যামবাবু কি বলেছেন। আপনারা তো বলে এসেছেন।

( গণ্ডগোল )

**শ্রী সুদীপ রায় বর্মন :—** স্যার, আমরা সবে এসেছি, সবে এসে এইটুকু কথা হয়েছে যে সে এখানে এসে দাঁড়িয়ে ক্ষমা প্রার্থনা করবে, যেখানে আমাদের ইনসাল্ট করেছে। সেই জায়গায় দাঁড়িয়ে ক্ষমা চাইতে হবে।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনারা বলেছেন যে আপনারা ভেবে কথা বলছেন।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** তারা যখন টেলিফোনে কথা বলছিলেন, তখন আমি ছিলাম। স্পীকার স্যার বলেছেন আপনারা যদি প্রিভিলেজ মোশন আনেন, তাহলে সেইভাবে ব্যবস্থা হবে।

**শ্রী সুদীপ রায় বর্মন :—** হোয়াই বিফোর দ্যা প্রিভিলেজ মোশন ইউ হ্যাভ দ্যা স্পীকার এণ্ড দ্যা পার্লিয়ামেন্ট এফিয়ারস মিনিষ্টার হুয়্যার এগ্রিড টু সামন হিম ইন দ্যা চেম্বার অফ দ্যা স্পীকার টুডে এ্যাণ্ড সিক এপোলোজি।

**শ্রী কেশব মজুমদার ( মন্ত্রী ) :—** মিঃ ডেঃ স্পীকার স্যার, এটা তো আলোচনা ওখানে হয়েছে। আলোচনা হয়েছে, কথা হয়েছে জেকশন গেট থেকে আসার সময়। আমরা তো

উপস্থিত ছিলাম না। তখন আমরা এইখানে ছিলাম। জেকশন গেট থেকে আসার সময় পুলিশের সঙ্গে আসার সময় এই সব করতে করতে তাঁরা নিচে এসে দাঁড়িয়েছে। এই পর্যান্ত কথা হয়েছে। আমরা যারা ট্রেজারী বেঞ্চের আছি, তাঁরা বেল বাজার পরে এসে আমরা দেখি অন্য ঘটনা। ঘটনা যাই হোক ওখানে আমাদের আলোচনা হয়েছে, উনারা বলেছে অভিযোগ হচ্ছে কিশোর ঝা নিয়ে, উনি খারাপ কথাবার্তা বলেছে, তার জন্য তাকে বরখাস্ত করা হোক। এবং তাকে বরখাস্ত করা হোক এই সব দাবিও করেছেন। শেষ পর্যন্ত এখানে এসে হাউসে রিপ্রেজেন্টেশন করার জন্য। আমরা বলছি যে, না এটা কোন পদ্ধতি হয় না। আমিও আবেদন জানাচ্ছি ঐদিন যে ঘটনা ঘটেছে চলুন আমরা সকলে ভুলে যাই। অন্তত আমরা হাউসটাকে চালাই। স্পীকার সাহেবও বলেছেন ঠিক আছে, যখন হাউসে এটাকে আমরা সমর্থন করতে পারি নি, তখন আমাদের চেম্বারে শেষ হয়ে যাক। এটা হাউস বলার কোন প্রশ্নই নেই। তখন ওরা বলেছে যে না ওখানে কেউ স্পীকারের সঙ্গে কথা বলছেন। এরপর কি হয়েছে তা জানি না।

**মিঃ ডেপুটি স্পীকার :—** স্পীকার কো বলেছেন, ঠিক আছে প্লীজ বসুন, প্লীজ বসুন। আপনারা টেলিফোন করেছেন, টেলিফোনে আপনাদেরকে স্পীকার যে সিদ্ধান্ত দিয়েছে এটাই তো আপনারা সমর্থন করতে পারছেন না। এবং স্পীকার সাহেব টেলিফোনে আপনাদের লিডার বলেছে আপনারা প্রিভিলেজ মোশান আনুন, তা না হলে আমার কিছু কথার থাকবে না। হ্যাঁ এটাই বলেছেন।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি এটা আশা করি, বিশ্বাস করি, আমাদের বিরোধী দলের বিরাট ভূমিকা আছে। প্রিভিলেজ মোশান আনুন, আমরা আইনগত ব্যবস্থা নেব। এখন রেফারেন্স পিরিয়ড আছে। একটি নোটিশ মাননীয় সদস্যদের নিকট থেকে ... মাননীয় সদস্য মহোদয়গণ, এইভাবে তো হাউস চলে না।

**মিঃ ডেপুটি স্পীকার :—** প্রিভিলেজ মোশান আনলে পরে নিশ্চয়ই সেটা দেখা যাবে।

এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্যের নিকট হইতে নিম্ন উল্লেখ্য বিষয়ের উপর পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্ন উল্লিখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি এবং এই বিষয়ে যে সদস্য নোটিশ দিয়াছেন তাঁর নাম উল্লেখ করছি।

মাননীয় সদস্য শ্রী দীপক কুমার রায় এবং সুদীপ রায় বর্মণ।

**শ্রী সুদীপ রায় বর্মণ :—** এইভাবে হাউস চালাবেন না স্যার।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** অন্ বি হাফ্ অব দ্যা চেয়ার আমরা রিকোয়েষ্ট করছি যেটা আলোচনা হয়েছে স্পীকারের চেম্বারে কাইণ্ডলি এটা আপনারা মেনে যান। আরো দুইটা অবশান আছে।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** বেসরকারী পরিবহন সংস্থাগুলি কর্তৃক মাল পরিবহনের ক্ষেত্রে এফ সি আই পরিবহন কানট্রাক্টরগণ ০১ (এক) বৎসরের টেণ্ডার পেয়ে বিগত দুই মাসে কোন মাল বোঝাই করা গাড়ীতে ইনসোরেন্স না করে লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করার ব্যাপারে।

আমি সদস্যদের মধ্যে কেউ একজন দাঁড়িয়ে তাঁদের বিবৃতি উল্লেখ করার জন্য অনুরোধ করছি।

( গণ্ডগোল )

এই সভা ১৮.০২.২০০১ ইং বুধবার বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

## PAPER'S LAID ON THE TABLE

( Question's and Answers )

ANNEXURE—'A'

Admitted Starred Question No. 1

Name of M. L. A. :-- **Shri B. K. Hrangkhawl.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to State—

QUESTION

1. Is it fact that the State Government of Tripura is contemplating to Schedule a regular bus service from 6-30 A, M daily from Ambassa (Dist. H Q. of Dhalai) to Agartala and Dharmanagar ?

ANSWER

1. At present there is no regular bus service from Ambassa to Agartala and Dharmanagar. But the buses from Agartala to Dharmanagar goes through Ambassa.

Admitted Starred Question No :— 5

Name of the Member :— **Sri Joy Gobinda Deb Roy**.

( Questions & Answers )

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

প্রশ্ন

১। উগ্রপন্থী কর্তৃক আক্রান্ত হয়ে আহত কর্মচারীদের চিকিৎসার সময় বিশেষ ছুটি মঞ্জুরের কোন ব্যবস্থা আছে কিনা; ( মেডিকেল ও আর্নড লিভ ছাড়া )

২। যদি না থাকে এর জন্য কোন সিদ্ধান্ত নেওয়া হবে কিনা ?

উত্তর

১। উগ্রপন্থী কর্তৃক আক্রান্ত হয়ে আহত কর্মচারীদের চিকিৎসার জন্য ত্রিপুরার সাধারণ সরকারী চাকুরী ( ছুটি ) আইন, ১৯৮৬ [The Tripura State Civil services (Leave) Rules. 1986] এর ৫০ এবং ৫১ ধারা মতে বিধান আছে। এই ধারা মতে উগ্রপন্থীদের দ্বারা আক্রান্ত কোন সরকারী কর্মচারী চিকিৎসার জন্য Authorised Medical officer এর দ্বারা সুপারিশকৃত সময়ের জন্য ছুটি পাবেন। "তবে এরকম ছুটি কোন অবস্থাতেই ২৪ ( চব্বিশ ) মাসের বেশী হবে না।"

২। যেহেতু বর্তমানে আইনে এরকম ছুটির বিধান রয়েছে, সেহেতু নতুনভাবে তার কোন সিদ্ধান্ত নেবার প্রয়োজন নেই।

## Admitted Starred Question No. 6

Name of the Member :— **Shri Nagendra Jamatia.**

Will the Hon'ble Minister of Fisheries Department be pleased to state ;—

প্রশ্ন

১। বর্তমানে রাজ্যে মাছের চাহিদা ও উৎপাদনের পরিমাণ কত; এবং

২। সরকার মাছের উৎপাদন বাড়ানোর জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

১। বর্তমানে রাজ্যে মাছের চাহিদা ৩৬,০০০ ( ছত্রিশ হাজার ) মেট্রিকটন এবং মাছের উৎপাদনের পরিমাণ ২৯,৩৪০ ( উনত্রিশ হাজার তিনশত চল্লিশ ) মেট্রিকটন।

২। রাজ্য সরকার মাছের উৎপাদন বাড়ানোর লক্ষ্যে নিম্নলিখিত উদ্যোগ গ্রহণ করেছেন—

ক) মৎস্য সহায়ক কেন্দ্রে বর্দ্ধিত মাছ উৎপাদনের লক্ষ্যে সুসংহত মৎস্য চাষ,

নিবিড় মৎস্য চাষ, মাছের সহিত গলদা চিংড়ির চাষ ইত্যাদি প্রদর্শনী।

খ) মৎস্য চাষীর প্রশিক্ষণ, কর্মশালা ও ব্লক ভিত্তিক মৎস্য চাষ সম্বন্ধে ও প্রদর্শনীর ব্যবস্থা।

গ) ২০১২ ইং সনের মধ্যে মৎস্য উৎপাদন স্বয়ং সম্পূর্ণতা অর্জনের লক্ষ্যে পঞ্চায়েত স্তরে মৎস্য সংসদ গঠনের উদ্যোগ গ্রহণ।

ঘ) ব্লক ভিত্তিক অধিক মৎস্য উৎপাদনকারী মৎস্য চাষীকে স্বীকৃতি এবং পুরস্কার প্রদানের ব্যবস্থা।

Admitted Sturred Question No. 8

Name of the Member :— Sri Kajal Chandra Das.

Will the Hon'ble Minister of the Water Resource Department be please to state .—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে সর্বংছড়ার ভাঙ্গনের ফলে কল্যাণপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের পাকা বাড়ী সহ পার্শ্ববর্তী সরকারী আবাসনগুলি প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে ?

২। সত্য হলে শীঘ্রই এই ভাঙ্গন রোধে সরকার কর্তৃক কি পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে ?

উত্তর

১। হ্যাঁ, সত্য।

২। আগামী আর্থিক বৎসরে কাজ হাতে নেওয়ার পরিকল্পনা আছে।

Admitted Starred Question No. 16.

Name of the Member :— Shri Gita Mohan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। দক্ষিণ জেলায় গিলাক ডিষ্ট্রিক্ট করার জন্য সরকারী কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা;

২। যদি না নেওয়া হয়ে থাকে তবে—

৩। কবে নাগাদ করা হবে বলে আশা করা যায়।

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠেনা।

৩। ঐ

## ADMITTED STARRED QUESTION NO. :— 22

### Name of the member :— Sri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-Charge of the Public Works Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরা বাংলাদেশ সীমান্তে কাঁটাতারের বেড়া দেবার জন্য কি কি উদ্যোগ নেওয়া হয়েছে।

২। উক্ত কাঁটাতারের বেড়া দেবার কাজের অগ্রগতি কতটুকু ?

উত্তর

১। ক) ত্রিপুরা-বাংলাদেশ সীমান্তের পূর্ণ দৈর্ঘ্য ৮৫৬ কিঃ মিঃ কাঁটাতারের বেড়া দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার সম্মত হয়েছে।

খ) এই কাজটি রূপায়নের জন্য বর্ডার রোড অর্গানাইজেশনকে দায়িত্ব দেওয়া হয়েছে।

গ) এই কাজটি সম্পন্ন করার জন্য প্রচুর অর্থ ও সময়ের দরকার এবং সীমানার গুরুত্ব অনুসারে এই কাজ হাতে নেওয়া হবে।

ঘ) প্রথম পর্যায়ে নিম্নলিখিত সীমান্ত এলাকায় কাঁটাতারের বেড়া দেওয়ার জন্য প্রস্তাব করা হয়েছে।

১। সীমনা (সদর) হইতে শিববাড়ী (কমলপুর) = ১২৭.৬০ কিঃ মিঃ

২। শুকনাছড়ি (সাব্রুম) হইতে বোয়ালখালি (গণ্ডাছড়া) = ৬৮.১০ কিঃ মিঃ

৩। তারকপুর (ধর্মনগর) হইতে রাগনা = ৯ কিঃ মিঃ

ঙ) বর্ডার রোড অর্গানাইজেশন কর্তৃক ইতিমধ্যে ৪০ কিঃ মি বেড়া দেওয়ার জন্য ৯২৮.৭২

লক্ষ টাকার ইষ্টিমেট, অনুমোদনের জন্য পাঠানো হয়েছে এবং সেই ইষ্টিমেট কেন্দ্রীয় সরকার সম্প্রতি অনুমোদন করেছেন। আশা করা যায়, কাজটি এই বৎসরই শুরু করা যাবে।

২। এই কাজ শুরু করার জন্য প্রাথমিক অনুমোদন পাওয়া গিয়াছে এবং আশা করা যায় কাজটি এ বছরেই শুরু করা যাবে।

Admitted Starred Question No. 23

**Name of the Member :— Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Miniser-in-charge of the Transport Department be pleased to State :—

**প্রশ্ন**

১। আগরতলা কুমারঘাট রেল লাইন সম্প্রসারণের ব্যাপারে কাজের অগ্রগতি কতটুকু হয়েছে;

২। উক্ত রেল লাইন সম্প্রসারণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। আগরতলা কুমারঘাট রেললাইন সম্প্রসারণের কাজের অগ্রগতি নিম্নরূপ :—

ক) আগরতলা থেকে জিরানীয়া পর্যন্ত মাটি কাটা ও ছোট পুলের কাজ প্রায় ৯০ শতাংশ শেষ হয়েছে। বড় পুলের কাজ প্রায় অর্ধেক শেষ হয়েছে।

খ) জিরানীয়া থেকে তেলিয়ামুড়া পর্যন্ত মাটি কাটা ও ছোট পুলের কাজ প্রায় ২৫ শতাংশ শেষ হয়েছে। বড় পুলের কাজ এখনো শুরু হয়নি।

গ) তেলিয়ামুড়া থেকে মনু পর্যন্ত মাটি কাটা ও ছোট পুলের কাজ সবে মাত্র শুরু হয়েছে। বড় পুলের কাজ এখনো হাতে নেওয়া হয়নি।

ঘ) কুমারঘাট থেকে মনু পর্যন্ত মাটি কাটা ও ছোট পুলের কাজ প্রায় ৮০ শতাংশ শেষ হয়েছে। বড় পুলের কাজ-ও প্রায় ৫০ শতাংশ শেষ টানেলের কাজ এখনো শুরু হয়নি।

২। আগরতলা কুমারঘাট রেল লাইন সম্প্রসারণের কাজ মোটামুটি ভাবে ২০০৬ ইং সনে শেষ হবে বলে আশা করা যায়, তবে এটা সম্পূর্ণভাবে নির্ভর করছে কি পরিমাণ Fund বরাদ্দের উপর। Fund-এর requirement নিম্নরূপ :—

| Year | | Fund requirement ( Rs. in coraes ) |
|---|---|---|
| 2001—2002 | — | Rs. 150.00 |
| 2002—2003 | — | Rs. 200.00 |

| | | | |
|---|---|---|---|
| 2003—2004 | — | Rs. | 200.00 |
| 2004—2005 | — | Rs. | 150.00 |
| 2005—2006 | — | Rs. | 70.00 |

উক্ত সারনী অনুযায়ী fund পাওয়া গেলে নির্দ্ধারিত সময় ২০০৬ ইং সন নাগাদ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

## ADMITTED STARRED QUESTION NO :—24

Name of the Member :— **Sri Dipak Kumar Roy.**

Will the Hon'ble Minister-in-Charge of the public Works Department be pleased to state—

প্রশ্ন

১। মোহনপুর ব্লকের অন্তর্ভুক্ত ৪ নং বড়জলা বিধানসভা কেন্দ্রে কোন্ কোন্ পঞ্চায়েতে চলতি আর্থিক বৎসরের মধ্যে রাস্তার সংস্কার অর্থাৎ ব্রিক সলিং, মেটেলিং এবং কার্পেটিং ও নূতন রাস্তার কাজ সম্পন্ন করার পরিকল্পনা আছে,

উত্তর

১। মোহনপুর ব্লকের অন্তর্ভুক্ত ৪ নং বড়জলা বিধানসভা কেন্দ্রে চলতি আর্থিক বৎসরে নিম্নলিখিত পঞ্চায়েতগুলিতে সংস্কার কাজ সম্পন্ন করা হয়েছে।

পঞ্চায়েত ভিত্তিক হিসাব হল :—

নূতন রাস্তা

১। বড়জলা পঞ্চায়েত :—

ক) খেজুর বাগান হইতে লিচু বাগান ভায়া গোয়ালা বস্তী ( ব্রিক সলিং )—০.৫০ কিঃ মিঃ

খ) দেশবন্ধু চিত্তরঞ্জন রোড হইতে দক্ষিণ বড়জলা ( ব্রিক সলিং )—০.৪০ কিঃ মিঃ।

২। লঙ্কামুড়া পঞ্চায়েত :—

ক) বিমান বন্দর দক্ষিনাংশ ডাইভার্সন রাস্তা ( ব্রিক সলিং )—০.৫০ কিঃ মি

খ) বিমান বন্দর উত্তরাংশ ডাইভার্সন রাস্তা ( ব্রিক সলিং )—০.২৫০ কিঃ মি

রাস্তা সংস্কার

১। ইন্দ্রনগর পঞ্চায়েত :—

ক) ইন্দ্রনগর হইতে জি বি, তালপাতাল—৩.০০ কিঃ মি।

খ) ইন্দ্রনগর হইতে উত্তর পাড়া—০.২০ কিঃ মি

২। বড়জলা পঞ্চায়েত ঃ—

ক) আসাম রাইফেল চত্বর থেকে এলবার্ট ক্লাব (মেটেলিং শেষ হয়েছে এবং কার্পেটিং-এর কাজ পরে করা হবে)—০.৫২৫ কিঃ মি

খ) দুর্গা চৌমুহনী হইতে বড়জলা হইয়া ভি, আই, পি রোড—২.০০ কিঃ মি

গ) ভি, আই, পি রোড থেকে ক্যাপিটেল কমপ্লেক্স—১.৫০ কিঃ মি

ঘ) ভোলাগিরি (ভি, আই, পি রোড) থেকে বড়জলা—১.০০ কিঃ মি ইন্দ্রনগর পঞ্চায়েতের অধীনে ইন্দ্রনগর সংলগ্ন হইতে নয়নামুড়া এই ২ কিঃ মি রাস্তার মেটেলিং ও কার্পেটিং এর কাজ বর্তমান আর্থিক বৎসরে শুরু করার পরিকল্পনা আছে।

প্রশ্ন

ক) ইহা কি সত্য যে, ইন্দ্রনগর, চন্দ্রপুর, নন্দননগর চানমারী সহ বিভিন্ন পঞ্চায়েতে নির্দিষ্টভাবে রাস্তা মেরামত সহ নূতন রাস্তা তৈরী করার জন্য পূর্তদপ্তরকে জানানো হয়েছে।

খ) যদি সত্য হয়ে থাকে তবে উপরিউক্ত ব্যাপারে দপ্তরের পক্ষ থেকে রাস্তার কাজ সম্পন্ন করতে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

ক) ইন্দ্রনগর, চন্দ্রপুর, নন্দননগর, চানমারী প্রভৃতি পঞ্চায়েত থেকে সুনির্দিষ্ট ভাবে রাস্তা মেরামত সহ নূতন রাস্তা তৈরী করার বিষয়ে সংশ্লিষ্ট নির্বাহী বাস্তুকারের অফিসে জানানো বা কোন তালিকা দেওয়া হয় নি।

খ) ক নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No.—25

**Name of the member :— Shri Sudip Roy Barman.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

QUESTION

1). At present what is the total numbers of vehicles in Tripura ? (Categorywise list may please be furnished).

2). What is the number of vehicles which are 15 years old or more and ply in Agartala city ?

## ANSWER

1). Total number of vehicles registered in Tripura upto 31.3.2000 (categorywise) :—

| | | | | |
|---|---|---|---|---|
| i). | Truck | — | 5079 | Nos |
| ii). | Bus/Minibus | — | 1308 | " |
| iii). | Taxi/Jeep/ Maruti (Passenger) | — | 4903 | " |
| iv). | Two Wheelers | — | 24,208 | " |
| v). | Tourist Bus/Car | — | 234 | " |
| vi). | Auto Rickshaw | — | 2976 | " |
| vii). | Private Cars | — | 4680 | " |
| viii) | Auto Van | — | 210 | " |
| ix). | Trailor | — | 1027 | " |
| x) | Tructors | — | 139 | " |
| xi). | Others | — | 435 | " |
| | Total | — | 45 199 | |

2). It is estimated that about 2000 vehicles which are 15 years or more old are plying in Agartala city.

Admitted Starred Question No. 138

Name of the Member **Sri Nagandra Jamatia**

Will the Hon'ble Minister-in-Charge of PHE Deptt. be pleased to state.

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বছরে রাজ্যে কয়টি স্থানে Micro surface water Treatment Plant হচ্ছে এবং তা কোথায় কোথায় ?

উত্তর

১। আপাততঃ পরীক্ষামূলক ভাবে রাজ্যে ৩ (তিনটি) Miore Surface Water Treatment Plant হচ্ছে। সেগুলি হল—

১। পেচারথল

২। মনু (ধলাই জিলা)

৩। জিরানীয়া।

Admitted Starred Question No. :— 149

Name of the Member : **Shri Shyama Charan Tripura,**

Will the Hon'ble Minister-in-Charge of the Industries & Commerce Department be pleased to state—

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বৎসরে এ, ডি, সি, সদর দপ্তর খুমলুঙে আই, টি, আই, স্থাপনের কোন পরিকল্পনা আছে কি না ?

২। থাকিলে কবে নাগাদ তাহা কার্য্যকর করা হবে; এবং

৩। না থাকিলে তার কারণ ?

**উত্তর**

১। না।

২। প্রশ্ন উঠেনা।

৩। খুমলুঙ থেকে আগরতলার দূরত্ব মাত্র ১৮ কি, মি,। আগরতলায় ২ (দুই)টি আই, টি, আই, আছে এবং রাজ্যের সব কয়টি আই, টি, আই,তে তপশিলী উপজাতি এবং তপশিলী জাতির কোটা নির্দ্দিষ্ট আছে।

Admitted Starred Question No. 150

Name of the Member : **Shri Billal Mia.**

Will the Hon'ble Minister-in-Charge of the public Works Department be pleased to state—

**প্রশ্ন**

১। আগরতলা শহরে পূর্ত্তবিভাগের সরকারী আবাস পাওয়ার জন্য কতজন সরকারী কর্মচারী দরখাস্ত করিয়াছেন, এবং তন্মধ্যে মুসলিম সম্প্রদায়ভুক্ত কর্মচারীর সংখ্যা কত ?

২। বাস্তব সত্য অনুযায়ী ঘড় ভাড়া না পাওয়ার কারণে মুসলিম সম্প্রদায়ভুক্ত কর্মচারীদেরকে অগ্রাধিকার এর ভিত্তিতে সরকারী আবাস দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৩। না থাকিলে তার কারণ কি ?

( Question's and Answers )

উত্তর

১। মোট ৫৪৩ জন সরকারী কর্মচারী সরকারী আবাস পাওয়ার জন্য দরখাস্ত করিয়াছেন এবং তন্মধ্যে ১১ জন মুসলিম সম্প্রদায়ভুক্ত কর্মচারী ।

২। হ্যাঁ, আছে।

৩। ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না ।

**Admitted Starred Question No. 151.**

**Name of the Member : Sri Nagendra Jamata.**

**Will the Hon'ble Minister of the Water Resource Deptt. be please to state—**

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। করমছড়া, সোনাই ও মৈলাকছড়া Diversion প্রকল্প কবে নাগাদ অনুমোদিত হয়েছিল: | ১। ১৯৯১-৯২ ইং সনে মৈলাকছড়া, ১৯৯২-৯৩ ইং-এ সোনাই এবং করমছড়া ডাইভারসন স্কীমের অনুমোদন দেওয়া হয়েছিল । কিন্তু আর্থিক অসঙ্গতির জন্য কাজ অগ্রসর হয়নি । ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ আর্থিক বছর নতুন ভাবে দরপত্র আহ্বান করে এন, পি, সি, সিকে কাজের বরাদ্দ দেওয়া হয় । |
| ২। বর্তমানে ঐ ৩টি প্রকল্পের কাজ কতদুর এগিয়েছে, এবং | ২। করমছড়া ডাইভারসন—<br>প্রয়োজনীয় রাস্তা না থাকায় এখনও কাজ আরম্ভ হয় নাই।<br>সোনাই ডাইভারসন—<br>এই প্রকল্পটি রূপায়নের জন্য আগষ্ট ২০০০ইং-এ ঠিকাদারকে কাজের স্থান হস্তান্তর করা হয়েছে তবে নির্মান কাজ এখনও শুরু হয়নি ।<br>মৈলাকছড়া ডাইভারসন—<br>এই প্রকল্প রূপায়নের জন্য মাটির কাজ এগিয়ে চলেছে । |

৩। এ যাবৎ ঐ ৩টি প্রকল্পের কাজের জন্য কত টাকা খরচ হয়েছে ?

৩। করমছড়া ডাইভারসন—

এই প্রকল্পে এখন পর্যন্ত কোন টাকা খরচ হয় নাই।

সোনাইছড়া ডাইভারসন—

এই প্রকল্পে এখনও কোন টাকা খরচ হয়নি।

মৈলাকছড়া ডাইভারসন—

এই প্রকল্পে এখন পর্যন্ত খরচের পরিমাণ ২৮ লক্ষ ৪৭ হাজার ৪২৫ টাকা ।

Admitted Starred Question. No. 155

Name of the Member : **Shri Joy Gobinda Deb Roy.**

**Will the Hon'ble Minister-in-charge of Transport Department be pleased to state—**

প্রশ্ন

১। বর্তমানে বাংলা TRTC বাসের সংখ্যা কত;

২। তারমধ্যে কতগুলি TRTC বাস চালু অবস্থায় আছে ও কতগুলি অচল অবস্থায় আছে ;

৩। ১৯৯৮-২০০০ ইং সালের মধ্যে নতুন কোন TRTC বাস কেনা হয়েছে কি না ;

৪। কেনা হলে কতগুলি এবং তারজন্য কত টাকা খরচ হয়েছে ?

উত্তর

১। বর্তমানে TRTC বাসের সংখ্যা ৮১টি।

২। তারমধ্যে ২৬টি বাস অচল ও ৫৫টি বাস চালু অবস্থায় আছে।

৩। হ্যাঁ, ১৯৯৮-২০০০ ইং সালের মধ্যে নতুন বাস কেনা হয়েছে।

৪। মোট ২০টি বাস কেনা হয়েছে যার ক্রয় মূল্য হলো ১,৮০,০৯,১৮৬.০০ পয়সা ( এক কোটি আশি লক্ষ নয় হাজার একশ ছিয়াশি টাকা ) মাত্র।

Admited Starred Question No, :— 160.

Name of M. L. A. :— **Shri Shyama Charan Tripura.**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state—

প্রশ্ন

১। চৈলেংটা বাজার সংলগ্ন মনু নদীর উপর একটি পাকা অস্থায়ী বেইলী ব্রীজ স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি,

২। থাকিলে কবে নাগাদ উক্ত ব্রীজের কাজ শুরু হবে,

৩। না থাকিলে তার কারণ ?

উত্তর

১। বর্তমানে এ রকম কোন পরিকল্পনা সরকারের হাতে নেই।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে সঠিক সময় এখনই বলা যাচ্ছে না।

৩। আর্থিক সংকুলানের দরুন সব কাজ এক সাথে আরম্ভ করার পরিকল্পনা গ্রহণ করা সম্ভব নয়।

Admitted Starred Question No :— 161

Name of the Member :— **Shri Joy Gobinda Deb Roy.**

Will the Hon'ble Minister-in-charge of the public Works Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ত্রিপুরা বাংলাদেশ সীমান্তে কাঁটাতারের বেড়া নির্মাণের দায়িত্ব বর্ডার রোড সংস্থাকে দেওয়া হয়েছে,

২। সত্য হলে কবে থেকে উক্ত কাজ শুরু করা হবে, এবং কত বছরের মধ্যে এই কাজ শেষ হবে বলে আশা করা যায়,

৩। উপরোক্ত কাজের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে ?

উত্তর

১। হ্যাঁ।

২। বর্তমান অর্থবর্ষ থেকেই কাজটি শুরু করা হবে। তবে সামগ্রিক ভাবে কাজটির অগ্রগতি ২০০১-২০০২ ইং সন থেকে ত্বরান্বিত করা হবে। কাজটি ২০১০ ইং সনে শেষ করা যাবে বলে আশা করা যায়।

৩। বর্তমান আর্থিক বছরে বেড়া নির্মাণের কাজে ১৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

Admitted Starred Question No. 621

Name of the Member :— Shri Kajal Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Water Resource Deptt. be please to state—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ইহা কি সত্য যে বিভিন্ন রকম পার্টস এর অভাবে কল্যাণপুর ব্লকের অন্তর্গত এম, আই. কে, সি, ডিপার্টমেন্টের বিভিন্ন স্কীম অকেজো হয়ে আছে এবং | ১। সত্য নহে। |
| ২। সত্য হলে কবে নাগাদ চাহিদামত যন্ত্রাংশ সহ অন্যান্য সামগ্রীর ব্যবস্থা করে স্কীমগুলি চালু করার ব্যবস্থা করা হবে বলে আশা করা যায় ? | ২। উপরোক্ত উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন আসে না। |

Admitted Starred Question No 164

Name of the Member :— Shri Rati Mohan Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of PHE Deptt. be pleased to State—

প্রশ্ন

১। চলতি আর্থিক বছরে রাজ্যে বিশুদ্ধ পানীয় জলের জন্য কয়টি গভীর নলকূপ বসানো হয়েছে এবং কোথায় কোথায়,

২। তন্মধ্যে বর্তমানে কয়টি গভীর নলকূপ অচল হয়ে পড়েছে, এবং

৩। যদি অচল হয়ে থাকে তবে তা সচল করার জন্য সরকারী ভাবে কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কি না ?

৪। যদি করা হয় তবে কি কি ব্যবস্থা গ্রহণ করা হবে।

উত্তর

১। রাজ্যের বর্তমান আর্থিক বছরে মোট ৫৮টি ডিপ টিউব ওয়েল খনন করা হয়েছে। তাহার পূর্ণ বিবরণ সংযোজনী ১-৫ দেওয়া হল।

২। তন্মধ্যে ৬টি নলকূপ চালু করা হয়েছে এবং বাকিগুলি চালু করার জন্য পাম্প হাউস এবং পাইপ লাইনের কাজ হাতে নেওয়া হয়েছে। চালু টিউব ওয়েলগুলি হল—

১) রামপুর (সদর), ২) বিটা[illegible] (সদর), ৩) বাগমা—২ (মাতাবাড়ী),

৪) বিলোনীয়া নগর পঞ্চায়েত, ৫) হুরুয়া (কদমতলা), ৬) ডেমডুম (কুমারঘাট)।

৩। খননকৃত নতুন ডিপ টিউব ওয়েলগুলির পাম্প হাউস, পাইপ লাইন ও বিদ্যুৎ সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে। আগামী আর্থিক সালে খননকৃত ডিপ টিউব ওয়েলগুলি চালু করা হবে।

৪। ৩ নং উত্তর প্রযোজ্য।

**LIST OF DELP TUDE WELL ANXEXURE—I**

Sunk as on 01-02-2001.

West Dist.

| Sl. No. | Name of Block/ Nagar Panchayat. | Location | Remarks. |
|---|---|---|---|
| 1. | Kathalia Block | 1. Manaipathar W. S. | |
| | | 2. Bhabanipur W. S. | |
| | | 3 Mahespur W S. | |
| | | 4. Machima W. S. | |
| 2. | Khowai Block | 1. Jambura W. S. | |
| | | 2. Barabil W. S. | |
| | | 3. West Sonatala W. S. | |
| | | 4. North Singi Chara | |
| | | 5. Ganki (Rp1) | |

| | |
|---|---|
| 3. Jirania Block | 1. Bridhi Nagar W. S.<br>2. Kali Chowmahani W. S.<br>3. Kaiya Chanda bari W. S.<br>4. Belbari W. S.<br>5. Sachindra Nagar-II W. S.<br>6. Jerania Khola W. S. |
| 4. Agartala (A.M.C.) | 1. Rampur W. S.<br>2. Bitarban W. S.<br>3. Barjala-II W. S, |
| 5. Jampaijala Block | 1. Dayarambari W. S.<br>2. Pekuarjala W. S. |
| 6. Padmabil Block | 1. Ratanpur W. S. |
| 7. Teliamura Block | 1. Duski W. S.<br>2. Chakmaghat W. S. |
| 8. Melaghar Block | 1. Chandigarh W. S. |
| 9. Dukli | 1. 19 Card W. S. |
| 10. Matabari Block | 1. Soramura Village W. S.<br>2. Powramura W. S.<br>3. Dataram W. S.<br>4. Bagma—II (Rep) W S.<br>5. Garjeo (Rep) W. S. |
| 11. Kakraban Block | 1. Uttar Shilghati W. S. |
| 12. Bagafa Block | 1. Kathal Cherra W. S. (near Holy Cross School)<br>2. West Kathalia W. S.<br>3. R. K. Ganj (Rep) |
| 13. Hrishyamukh | 1. Hrishyamukh—II (Rep) |

| | | | |
|---|---|---|---|
| 14. | Sathchand | 1. | Manu Bazar W. S. (Rep) |
| | | 2. | |
| 15. | Sabroom town | 1. | Kali Bazar W. S. (Rep) |
| | | 2. | Thakurtilla W. S. |
| 16. | Belonia | 1. | Near Girls School W. S. |
| 17. | Gournagar Block | 1. | Manu Valley W. S. |
| 18. | Kumarghat | 1. | Saidabari W. S. |
| | | 2. | Damdum |
| | | 3. | Jagannathpur |
| 19. | Panisagar | 1. | Agnipasa W. S. |
| 20. | Kadamtal | 1. | Satsangam W. S. |
| | | 2. | Harua W. S. |
| 21. | Pecharthal | 1. | Nabincherra W. S. |
| 21. | Dhalai Dist | | 47. |
| 22. | Manu Block | 1. | Karamchara W. S. |
| | | 2. | Nalkata S. C. Colony W. S. |
| | | 3. | 82 Miles. |
| | | 4. | 82 Mila Central School W. S. |
| 23. | Ambassa. | 1. | Nalichara (Rep.) |
| 24. | Salema Block | 1. | Baralotma (Rep.) |
| 25. | Bumburnagar. | 1. | 60 Card W. S. |
| | | 2. | Gandacharra – II W. S. |
| 26. | Kamalpur Town | 1. | Kamalpur Town. |
| 27. | Rajnagar Block | 1. | Rajnagar—II |
| 28. | Hezamara Block | 1. | Sachiabari W. S. |

Total— 58 Nos.

**Admitted Starred Question No 166**

**Name of the Member. : Shri Rati Mohan Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the public works Department be pleased to state ;—

**প্রশ্ন**

১। বর্তমান ২০০০-২০০১ ইং আর্থিক বছরে রাজ্যের মোট কত কিলোমিটার পাকা রাস্তার কাজ করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)।

**উত্তর**

১। ২০০০-২০০১ ইং আর্থিক বছরে মোট ২০৯.৯১ কিঃ মি পাকা রাস্তার কাজ করা হয়েছে। তন্মধ্যে মেটালিং এর কাজ ৭৩.৩১ কিঃ মি এবং কার্পেটিং এর কাজ হয়েছে মোট ১৩৬.৬০ কিঃ মি ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল—

| ব্লকের নাম | মেটালিং | কার্পেটিং | মোট |
|---|---|---|---|
| সালেমা | ৪.২০ কিঃ মি | ৪.২০ কিঃ মি | ৮.৪০ কিঃ মি |
| ডম্বুর নগর | — | — | — |
| খোয়াই | ৭.৪৬ কিঃ মি | ৭.০০ কিঃ মি | ১৪.৪৬ কিঃ মি |
| পদ্মবিল | — | ২.৫০ কিঃ মি | ২.৫০ কিঃ মি |
| কল্যাণপুর | — | ২.০০ কিঃ মি | ২.০০ কিঃ মি |
| অমরপুর | ১১.০০ কিঃ মি | ৬.০০ কিঃ মি | ১৭.০০ কিঃ মি |
| ডুকলি | ০.৬০ কিঃ মি | ১৪.৫৫ কিঃ মি | ১৫.১৫ কিঃ মি |
| বিশালগড় | ২.৫০ কিঃ মি | ২.৫০ কিঃ মি | ৫.০০ কিঃ মি |
| জম্পুইজলা | ৪.০০ কিঃ মি | ৬.৭৫ কিঃ মি | ১০.৭৫ কিঃ মি |
| মোহনপুর | ০.৭৩ কিঃ মি | ১৩.৭৩ কিঃ মি | ১৪.৪৬ কিঃ মি |
| জিরানীয়া | ০.৫০ কিঃ মি | ১০.০০ কিঃ মি | ১০.৫০ কিঃ মি |
| মান্দাই | — — | ৬.৫০ কিঃ মি | ৬.৫০ কিঃ মি |
| গৌরনগর | ৪.৭৪ কিঃ মি | ৪.৭৪ কিঃ মি | ৯.৪৮ কিঃ মি |
| কদমতলা | ৪.৪৩ কিঃ মি | ৪.৪৩ কিঃ মি | ৮.৮৬ কিঃ মি |
| পানিসাগর | — | ২.০০ কিঃ মি | ২.০০ কিঃ মি |
| দামছড়া | — | ১.৫০ কিঃ মি | ১.৫০ কি মি |

| | | | |
|---|---|---|---|
| দশদা | ৪-৫০ কিঃ মি | ১৫.৭৫ কিঃ মি | ২০.২৫ কিঃ মি |
| পেঁচারথল | — | ১২.০০ কিঃ মি | ১২.০০ কিঃ মি |
| জম্পুই | ১.৫০ কিঃ মি | ১.৫০ কিঃ মি | ৩.০০ কিঃ মি |
| কুমারঘাট | ২.০০ কিঃ মি | ৩.৫০ কিঃ মি | ৫.৫০ কিঃ মি |
| মেলাঘর | ৮.১০ কিঃ মি | ৬.৫০ কিঃ মি | ১৪.৬০ কিঃ মি |
| কাঁঠালিয়া | ২.০০ কিঃ মি | ২.০০ কিঃ মি | ৪.০০ কিঃ মি |
| মাতাবাড়ী | ২.০৫ কিঃ মি | ২.০৫ কিঃ মি | ৪.১০ কিঃ মি |
| কিল্লা | — — | — — | — — |
| বগাফা | ৩.৫০ কিঃ মি | ৩.৫০ কিঃ মি | ৭.০০ কিঃ মি |
| রাজনগর | ৪.০০ কিঃ মি | — — | ৪.০০ কিঃ মি |
| খোয়াইমুখ | ৪.০০ কিঃ মি | — — | ৪.০০ কিঃ মি |
| রূপাইছড়ি | ১.৫০ কিঃ মি | ১.০০ কিঃ মি | ২.৫০ কি. মি |
| সাতচাঁদ | — — | ০.৫০ কিঃ মি | ০.৫০ কিঃ মি |
| মোট | ৭৩.৩১ কিঃ মি | ১৩৬.৬০ কিঃ মি | ২০৯.৯১ কিঃ মি |

Admitted Starred Question. No. 167

Name of the member : **Shri Rati Mohan Jamatia**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

**প্রশ্ন**

১। উদয়পুর মহকুমার কিল্লা ব্লক হইতে খেলাকুম পর্যান্ত (ভায়া পদরাম বাড়ী, মুইতালাং কামি এবং দাইমাকুয়া) ইট সলিং, মেটেলিং, ব্ল্যাক টপিং করে গাড়ী চলাচলের সুব্যবস্থা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

২। পরিকল্পনা থাকিলে কবে নাগাদ তা বাস্তবায়িত করা হবে বলে আশা করা যায়;

৩। না থাকিলে তার কারণ ?

**উত্তর**

১। কিল্লা ব্লক হইতে খেলাকুম ভায়া পদরাম বাড়ী মুইতালাং কামি দাইমাকুয়া রাস্তাটি স্বশাসিত জেলা পরিষদের অন্তর্গত। কিল্লা হইতে খেলাকুম ভায়া মৈথুলাং (১১ কিঃ মি) রাস্তাটি পূর্ত্তদপ্তরের অধীন এবং এই রাস্তায় গাড়ী চলাচলের ব্যবস্থা করার পরিকল্পনা আছে।

২। কিল্লা হইতে খেলাকুম ভায়া মৈথুলাঙ ১১ কিঃ মি রাস্তার মধ্যে কিল্লা হতে মাইথালাং পর্যন্ত ৬ কিঃ মি রাস্তার ইটের সলিং আছে এবং হালকা গাড়ী চলাচল করতে পারে। বাকী ৫ কিঃ মি রাস্তা উন্নয়নের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হবে।

৩। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question. No. 169

Name of the Member :— **Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to State :—

**প্রশ্ন**

১। কেন্দ্রীয় সরকারের কর্মচারীদের মত রাজ্য সরকারের কর্মচারীদের মহার্ঘ্যভাতা প্রদানের ব্যাপারে সরকার নীতিগত ভাবে সম্মত হওয়া সত্ত্বেও ২০০০-২০০০১ অর্থ বছরে কর্মচারীদের মহার্ঘ্য-ভাতা প্রদানের জন্য অর্থের সংস্থান বাজেটে না রাখার যুক্তি সম্মত কারণ কি ছিল;

২। দ্রব্যমূল্যের অস্বাভাবিক বৃদ্ধির কারণে শীঘ্রই রাজ্য সরকার বকেয়া মহার্ঘ্যভাতা প্রদান করবেন কিনা.

**উত্তর**

১। রাজ্য সরকারী কর্মচারীদের জন্য সংশোধিত বেতনক্রম চালু করার সময়ে রাজ্য সরকার রাজ্যের আর্থিক সঙ্গতি সাপেক্ষে রাজ্য সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ্যভাতা প্রদান করা হবে বলে নীতিগত ভাবে সিদ্ধান্ত নিয়েছিলেন ॥

কিন্তু রাজ্যের আর্থিক অসঙ্গতির কারণেই ২০০০-০১ অর্থ বছরে রাজ্য সরকার রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘ্যভাতা প্রদানের জন্যে প্রয়োজনীয় অর্থের সংস্থান রাখতে পারেনি।

২। রাজ্যের আর্থিক অবস্থার উন্নতি হলেই রাজ্য সরকারী কর্মচারীদের বকেয়া মহার্ঘ্যভাতা প্রদানের বিষয়টি বিবেচনা করা হবে।

Admited Starred Question No. :—171

Name of the Member :— **Sri Dipak Kumar Roy**.

Will the Hon'ble Minister-in-Charge of the Transport Department be pleased to state—

**প্রশ্ন**

১। আগরতলা-আসাম রোডে উগ্রপন্থী কবলিত এলাকায় পন্যবাহী লড়ি ও যাত্রীবাহি বাস,

বিকল হয়ে পড়লে তৎক্ষণাৎ উক্ত পণ্য সামগ্রী সহ লড়ি ও যাত্রীসহ বাস ক্রেইনের দ্বারা উদ্ধারের কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না;

২। না হয়ে থাকলে তাহার কারণ কি ?

উত্তর

১। হ্যাঁ, পরিবহন দপ্তরের উদ্যোগে ক্রেইনের দ্বারা লড়ি ও বাস উদ্ধারের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোন প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No.—177

**Name of the Member :— Shri Prakash Ch. Das.**

Will the Hon'ble Minister in Charge of the Labour Department be pleased to state—

প্রশ্ন

১। বর্তমানে চা এবং বাগিচা শ্রমিকদের মজুরী বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি না এবং

২। থাকলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকরী হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। পরিকল্পনা আছে।

২। অতি শীঘ্র মজুরী বৃদ্ধি করা হবে।

Admitted Starred Question No. 179

**Name of the Member :— Shri Prakash Ch. Das**

Will the Hon'ble Minister of Fisheries Department be pleased to state :—

প্রশ্ন

১। আগরতলা পৌর এলাকার বাজারগুলিতে ত্রিপুরা সরকারের মৎস্য দপ্তরের তরফ থেকে নিয়মিতভাবে জনসাধারণের কাছে মাছ বিক্রয়ের ব্যবস্থা করার পরিকল্পনা রয়েছে কিনা; এবং

২। পরিকল্পনা থাকলে কবে থেকে এই ব্যবস্থা কার্য্যকর করা হবে বলে আশা করা যায়।

উত্তর

১। আগরতলা পৌর এলাকায় বর্তমানে নিয়মিত ভাবে মৎস্য দপ্তর কর্তৃক মাছ বিক্রয় হয় না। তবে বৎসরে দুইবার যথা ১লা বৈশাখ ও বিজয়া দশমীতে নিয়মিত মৎস্য দপ্তর কর্তৃক মাছ বিক্রয় করা হয়।

২। মৎস্য দপ্তরের তরফ থেকে নিয়মিতভাবে জনসাধারণের কাছে মাছবিক্রির কোন পরিকল্পনা নেই। আগেও এই ধরণের কোন পরিকল্পনা ছিল না।

Admitted Starred Question No. 180

**Name of the Member :— Shri Gita Mohan Tripura.**

Will the Hon'ble Minister-in-Charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। শান্তির বাজার (এলাকাকে) ব্লক এলাকাকে সাব ডিভিশন করার ব্যাপারে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা;

২। যদি থেকে থাকে তবে তা কবে নাগাদ করা হবে বলে আশা করা যায়;

এবং

৩। না করা হয়ে থাকলে তার কারণ ?

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠেনা।

৩। ঐ

Admited Starred Questioa No. :— 209

**Name of the Member :— Smt. Baijyanti Koloy.**

Will the Hon'ble Minister-in-Charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্য পরিবহণ দপ্তরে মহিলাদের ড্রাইভিং-এর জন্য (গাড়ী চালক) লাইসেন্স পাওয়ার কোন অধিকার আছে কি না;

২। যদি থাকে ড্রাইভিং লাইসেন্স প্রাপ্ত মহিলাদের সংখ্যা রাজ্যে কত?

উত্তর

১। হ্যাঁ, পুরুষদের মত মহিলাদেরও ড্রাইভিং লাইসেন্স পাওয়ার সমান অধিকার আছে।

২। এ বছরে রাজ্যে ড্রাইভিং লাইসেন্স প্রাপ্ত মহিলার সংখ্যা ৬০।

Admitted Starred Question. No. 212

**Name of the Member :— Shri Prakash Chandra Das**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to State :—

প্রশ্ন

১। আগরতলা-গান্ধীগ্রাম-নরসিংগড়-মোটরবাস চলাচলকারী রাস্তাটি (মূলতঃ গান্ধীগ্রাম হইতে নরসিংগড় পর্যন্ত) যান চলাচলের সুবিধার্থে আরো প্রশস্ত করার জন্য ২০০১—২০০২ ইং অর্থ বছরে প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হবে কিনা এবং

২। নেওয়া না হলে এর কারণ কি?

উত্তর

১। ২০০১—২০০২ ইং অর্থ বছরে উক্ত রাস্তাটি প্রশস্ত করার পরিকল্পনা নাই।

২। আর্থিক অপ্রতুলতার দরুন ২০০১—২০০২ ইং অর্থ বছরে রাস্তাটি প্রশস্ত করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া সম্ভব নয়।

Admitted Starred Question No. :— 213

**Name of the Member :— Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of PHE Deptt. be pleased to state—

প্রশ্ন

১। রাজ্যের কোন কোন নগর পঞ্চায়েত এলাকায় Water Treatment Plant থেকে পানীয় জল সরবরাহ করা হচ্ছে;

২। কতটি নগর পঞ্চায়েত এলাকায় Water Treatment Plant নির্মানের কাজ চলেছে:

৩। আগামী অর্থবর্ষে কোন কোন নগর পঞ্চায়েত এলাকায় Water Treatment Plant নির্মাণের জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুরী পাওয়া যাবে বলে আশা করা যায় ?

উত্তর

১। বর্তমানে উদয়পুর ও সোনামুড়া নগর পঞ্চায়েতে Water Treatment Plant থেকে জল সরবরাহ করা চলছে,

২। ৪ (চার) টি নগর পঞ্চায়েত এলাকায় water Treatment Plant নির্মানের কাজ চলেছে। সেইগুলি হল— ধর্মনগর, কৈলাসহর, বিলোনীয়া এবং কমলপুর। ছাড়াছাড়া কুমারঘাট নগর পঞ্চায়েতে Water Treatment Plant নির্মাণের দরপত্র বিবেচনাধীন আছে।

৩। আগামী অর্থবর্ষে খোয়াই নগর পঞ্চায়েতে Water Treatment Plant তৈরী করার লক্ষ্যে একটি Project Report ভারত সরকারের নিকট পাঠানো হয়েছে। অর্থ মঞ্জুরীর জন্য সম্ভাব্য প্রচেষ্টা চালানো হচ্ছে।

Admitted Starred Question No 914

Name of the Member : **Shri Kajal Chandra Das,**
**Sri Ratan Lal Nath,**

Will the Hon'ble Minister-in-Charge of the Finance Department be pleased to state—

প্রশ্ন

অবিবাহিত কর্মচারীদের ক্ষেত্রে বর্তমান অবস্থায় মৃত্যু হলে তাদের পরিবারের উপযুক্ত সদস্যকে সরকারী চাকুরী দেওয়ার সিদ্ধান্তটি ১০-৪-১৯৯৩ ইং তারিখ থেকে কার্যকর করা হলেও ঐ একই তারিখ থেকে উক্ত পরিবারগুলির জন্য "ফেমেলি পেন্সান" চালু করার বিষয়টি মানবিক দৃষ্টিকোণ থেকে বিবেচনা করা হচ্ছে কিনা ?

উত্তর

রাজ্য সরকার তার আর্থিক দিক বিবেচনা করে অর্থ দপ্তরের F 8 (3) FIN (g)/99 dt. 16.8.99 ইং তারিখে জারি করা মেমো মূলে পারিবারিক পেন্সান ১০-৪-১৯৯৯ ইং তারিখ হইতে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে।

উক্ত পারিবারিক পেনসান ১০-৪-১৯৯৩ ইং তারিখ হইতে চালু করার বিষয়ে এখনও সরকারের কোন পরিকল্পনা নেই।

### Admitted Starred Question No. 215

### Name of the Member :—Shri Padma Kr. Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গের সাথে যোগাযোগের সুবিধার্থে রাজ্য সরকারের উদ্যোগে এবং বেসরকারী ব্যবস্থাপনায় যাত্রী পরিষেবা হিসাবে দূর পাল্লার বাস সার্ভিস চালু করা হইয়াছে;

২। সত্য হলে বর্তমানে আগরতলা থেকে কয়টি দূর পাল্লার বাস সার্ভিস চালু আছে এবং ভবিষ্যতে বাসের সংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

৩। অন্যান্য মহকুমা বিশেষ করে সাব্রুম, উদয়পুর, সোনামুড়া, অমরপুর ও খোয়াই থেকে এই জাতীয় বাস সার্ভিস চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

উত্তর

১। হাঁ, ইহা সত্য।

২। আগরতলা থেকে বর্তমানে বেসরকারী ব্যবস্থাপনায় ৭টি দূর পাল্লার বাস সার্ভিস চালু আছে এবং রাজ্য পরিবহণ নিগম ৩টি বাস বহিরাজ্যে চালাচ্ছে। ভবিষ্যতে এরূপ বাসের সংখ্যা বাড়ানোর পরিকল্পনা আছে।

৩। অন্যান্য মহকুমা যথা সাব্রুম, উদয়পুর, সোনামুড়া, অমরপুর ও খোয়াই থেকে বহিরাজ্য বাস চালানোর কোন পরিকল্পনা এখন অবধি নেই।

### Admitted Starred Question No 217.

### Name of the Member :—Sri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the public Works Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বর্তমান আর্থিক বৎসরে খোয়াই নগর পঞ্চায়েত এলাকায় পাঁচ কিলো- মিটার সড়ক মেটেলিং ও কার্পেটিং করার জন্য সরকার সিদ্ধান্ত নিয়েছিলেন,

২। সত্য হলে উক্ত সড়কের কাজের অগ্রগতি কতটুকু এবং

৩। কবে নাগাদ উপরোক্ত কাজ সম্পন্ন করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ।

২। ৩.১০ কি: মি রাস্তার মেটেলিং ও কার্পেটিং এর কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে এবং বাকী ১.৯০ কি: মি রাস্তার কাজ হাতে নেওয়া হবে।

৩। প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা হইলে ২০০২ ইং সনের মধ্যে উপরোক্ত কাজ সম্পন্ন করার উদ্যোগ নেওয়া হবে।

Admitted Starred Question No 223

Name of the Member :— Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of PHE Deptt. be pleased to State—

প্রশ্ন

১। রাজ্যে পানীয় জলের সংস্থানের জন্য সেণ্ট্রাল ওয়াটার মিশন গত এবং বর্তমান অর্থ বছরে এখন পর্যন্ত (১-২-২০০১) ত্রিপুরা সরকারকে কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছে ?

২। উক্ত বরাদ্দকৃত অর্থে কোথায় কি পরিমাণ অর্থ ব্যয়ে কি কাজ হয়েছে ?

উত্তর

১। সেণ্ট্রাল ওয়াটার মিশন পানীয় জলের জন্য ত্রিপুরা সরকারকে গত এবং বর্তমান অর্থ বছরে কোন অর্থ বরাদ্দ করে নাই।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রযোজ্য নহে।

Admited Starred Question No, :— 244.

Name of the Member :— **Shri Rabindra Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state—

প্রশ্ন

১। গণ্ডাছড়া মহকুমার অন্তর্গত গণ্ডাছড়া বাজার হইতে কালাঝারী বাজার পর্যন্ত, রইস্যাবাড়ী ডাঙ্গাবাড়ী হইতে হাম্পি পর্যন্ত রাস্তা মেরামত করে গাড়ী চলাচলের ব্যবস্থা করার কোন পরিকল্পনা সরকারের আছে কি,

২। না থাকিলে তার কারণ ?

উত্তর

১। উক্ত রাস্তাগুলিতে গাড়ি চলাচলের ব্যবস্থা করার জন্য পর্যায়ক্রমে বিভিন্ন ধরণের কাজ হাতে নেওয়া হয়েছে।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No :—245

Name of the Member :— **Shri Dipak Kr. Roy**

Will the Hon'ble Minister in-charge of the Public Works Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, দক্ষিণ ইন্দ্রনগর পুলিন বিহারী সাহার বাড়ী থেকে অমর চন্দ্র দেব এর দোকান পর্য্যন্ত ২০০ মিটার রাস্তা মেরামত করার উদ্দেশ্যে বিগত তিনমাস আগে এষ্টিমেট করানো হয়েছিল।

২। যদি এষ্টিমেট করা হয়ে থাকে তাহলে রাস্তাটির কাজ এখনও শুরু না করার কারণ কি,

৩। রাস্তাটির কাজ কবে নাগাদ শুরু করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। না।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৩। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. :— 246

**Name of the Member :— Shri Rabindra Deb Barma**

**Will the Hon'ble Minister of Fisheries Department be pleased to state—**

**প্রশ্ন**

১। ডম্বুর জলাশয়ে কত পরিমাণ মাছ বছরে উৎপাদন হয়; এবং

২। ইহা কি সত্য যে গত কয়েক বছর ধরে মৎস্য দপ্তর জলাশয়ের মাছ ক্রয় করছে না,

৩। যদি সত্য হয়, তবে তার কারণ কি?

উত্তর

১। ডম্বুর জলাশয়ে বিগত ১৯৯০-৯১ ইং হইতে ২০০০-২০০১ (ডিসেম্বর) ইং পর্যন্ত মাছের গড় উৎপাদন ছত্রিশ দশমিক শূন্য পাঁচ (৩৬.০৫) মেট্রিক টন।

২। মৎস্য দপ্তর গত কয়েক বছর ধরে ডম্বুর জলাশয়ের মাছ ক্রয় করছে না ইহা সর্বাংশে সত্য নয়। মৎস্য দপ্তরের যথা বিহিত উদ্যোগ থাকা সত্ত্বেও জেলেরা তাদের মাছ ধরার লাইসেন্স নবীকরণ করার কোন আগ্রহই প্রকাশ করছে না এবং মাছও দপ্তরের নিকট হস্তান্তর করছে না। যদিও এ ব্যাপারে দপ্তর সচেষ্ট রহিয়াছে।

৩। প্রশ্নই উঠে না।

Admited Starred Question No :— 247

**Name of the Member :— Shri Rabindra Debbarma.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be Pleased to state—

প্রশ্ন

১। রাজ্যে সরকারী ও বে-সরকারী গাড়ীর সংখ্যা কত;

২। ইহা কি সত্য যে, বেশ কিছু সংখ্যক গাড়ী সরকারী অনুমতি ছাড়া রাস্তায় চলাচল করছে;

৩। সত্য হলে তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

১। রাজ্যে সরকারী গাড়ীর সংখ্যা :— ৩,৮৪৭টি ও বে-সরকারী গাড়ীর সংখ্যা :— ৪১,৩৫২টি

২। কিছু সংখ্যক গাড়ী সরকারী অনুমতি ছাড়া চলাচলের নজীর দপ্তরের গোচরে এসেছে।

৩। মোটর ভেহিকেল আইন অনুযায়ী প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

Admitted Starred Question No. 250

Name of the Member :— **Smti. Baijayanti Kalai**

Will the Hon'ble Minister-in-Charge of the Water Resours Department be pleased to state—

প্রশ্ন

১। জম্পুইজলা ব্লকের অন্তর্গত বিশিবাজারের নিকট একটি স্লুইস গেট নির্মাণ করার কোন পরিকল্পনা আছে কি না ?

২। থাকিলে কবে নাগাদ তা নির্মাণ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। জম্পুইজলা ব্লকে চারনালিছড়া দাসপাড়ার উপর ডাইভারশন স্কীম তৈরীর পরিকল্পনা আছে।

২। এ ব্যাপারে প্রাথমিক অনুসন্ধানের কাজ শেষ হইয়াছে এবং অদূর ভবিষ্যতে উহার কাজ শুরু করার পরিকল্পনা আছে।

Admited Starred Question No :— 252

**Name of** the Member :— **Shri Sudip Roy Barman**

Will the Hon'ble Minister-in-Charge of the Public Works Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে কোন বিশেষ নিয়মিত (রেসট্রিক্টেড কেটাগরি) দরপত্র আহবান করা হয়েছে যার মধ্যে এমন কিছু শর্ত দেওয়া আছে যা ত্রিপুরা রাজ্য পূর্ত দপ্তরের সক্ষম/উপযুক্ত ঠিকাদারাও পূরণ করতে পারবেনা যদিও তারা নিবন্ধ-করণ অনুসারে যে কোন বড় ধরণের কাজে প্রতিদ্বন্দ্বিতা করার যোগ্য ?

২। যদি সত্য হয় তবে তার কারণ,

৩। ইহাও কি সত্য যে এই ধরণের সীমাবদ্ধ শ্রেণীর দরপত্র চলতি বাজার দরের চাইতে অনেক উচ্চহারে গৃহীত হয় যার ফলে প্রচুর সরকারী রাজস্বের ক্ষতি হয়।

উত্তর

১। হ্যাঁ।

২। কিছু কিছু ক্ষেত্রে যে সমস্ত কাজ সাধারণতঃ রাজ্যে ইতিপূর্বে হয়নি এমন কাজ যার বিশেষ বৈশিষ্ঠ এবং বিভিন্ন দিক বিবেচিত হয়। এ ধরণের মর্যাদাপূর্ণ ও খুবই গুরুত্বপূর্ণ কাজের ক্ষেত্রে ইচ্ছুক দরপত্র প্রদানকারীদের উপর তাদের উপযুক্ততা নিরূপনের জন্য বিভিন্ন শর্ত আরোপ করা হয়।

৩। না।

Admitted Starred Question No 252

**Name of the Member :— Shri Sudip Roy Barman**

Will the Hon'ble Minister-in-Charge of the Public Works Department be pleased to state :—

Question

1. Is it a fact that certain tender have been floated in restricted category with such condition that can not be fulfilled by eligible/suitable Class-I Contractors of Tripura State P. W. D. though they are empowered to compete any volume of work as per their registration ?

2 If so what are the reasons ?

3. Is it also a fact that such restricted category of tender are accepted at high rate than the prevailing market rate resulting is huge loss of Govt exchequers ?

### Answer

1. Yes.

2. In rare cases, some eligibility criteria are being fixed for the intending bidders in case of prestigious and very important works envisage some special features and items which are not normally being executed in State of Tripura.

3. No.

Admitted Starred Question No. :—257

Name of the Member :— Sbri Sudip Roy Barman.

### Question

1. What is the credit deposit ratio of different nationalised banks over the past 3 years in Tripura ?

2. What is the percentage of their investment in the State in terms of their deposits for past 3 years ?

### Answer

1 According to the documents presented by the Lead Bank in the State Level Bankers Committee ( SLBC ), the credit deposit ratio of different Nationalised Banks during the past 3 years were of follows :—

| YEAR | C. D RATIO. |
|---|---|
| 1997—98 | 29 94 |
| 1998—99 | 28. 00 |
| 1999—2000 | 23. 74 |

2. The percentage of investment in relation to deposits of the Commercial Banks in various sectors during the past 3 years were are follows :—

| YEAR | PERCENTAGE OF INVESTMENT. |
|---|---|
| 1997—98 | 29. 94% |
| 1998—99 | 28 % |
| 1999—2000 | 23. 74% |

Admitted Starred Question No.—265

Name of the Member :— **Shri Sandhya Rani Deb Barma.**

Will the Hon'ble Minister of the Water Resource Deptt. be pleased to state—

প্রশ্ন

১। কৃষি কাজে জল সেচের জন্য খোয়াই মহকুমার তুলা শিখর ( রাজনগর ) কলিছড়ার উপর বাঁধ নির্মাণ করার কোন পরিকল্পনা ২০০১-২০০২ ইং আর্থিক বছরে আছে কি না,

২। থাকিলে কবে নাগাদ নির্মাণ কাজ শুরু করা হবে বলে আশা যায়, এবং

৩। না থাকিলে ইহার কারণ কি ?

উত্তর

১। তুলাশিখর ( রাজনগর ) কলিছড়ার উপর ডাইভার্সন স্কীম করার ২০০১-২০০২ ইং আর্থিক বছরে কোন পরিকল্পনা নাই।

২। উপরি উক্ত প্রশ্নের উত্তরে এই প্রশ্ন আসে না।

৩। সম্প্রতি প্রস্তাবটি পাওয়া গিয়েছে। জরিপের কাজ সত্বরই হাতে নেওয়া হইবে।

Admitted Starred Question No. 266

Name of the Member :— **Shri Birajit Sinha.**

Will the Hon'ble Minister-in-Charge of the Industries & Commerce Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যের একমাত্র জুট মিলটিতে কতটি লুম আছে ?

২। বর্তমানে (০১-১২-২০০১ ইং পর্যন্ত ) কতটি লুম সচল আছে ?

৩। ১৯৯২-৯৩ ইং সালে উক্ত জুটমিলে উৎপাদনের পরিমাণ মোট কত ছিল ?

৪। ২০০০-২০০১ ইং সালে মোট কত ছিল ?

৫। কি কি কারণে প্রতিমাসে জুটমিলটিতে কর্মীদের মাস-মাইনে দেওয়া সম্ভব হচ্ছে না ?

উত্তর

১। ত্রিপুরা জুটমিলে ২০০ (দুইশত) টি লুম আছে।

২। বর্তমানে ত্রিপুরা জুটমিলে ৬০ (ষাট) টি লুম চালু আছে।

৩। ১৯৯২-৯৩ ইং সালে রাজ্য সরকারের আদেশক্রমে মিলের উৎপাদন প্রক্রিয়া বন্ধ ছিল।

৪। ১৮২১.৫৭৬ মেট্রিকটন (৩১-০১-২০০১ ইং পর্য্যন্ত)।

৫। মিলের উৎপাদিত সামগ্রী বিক্রীবাবদ এবং রাজ্য সরকারের বরাদ্দকৃত Share Capital থেকে যে অর্থ পাওয়া যায় তাহাতে মিলের শ্রমিক কর্মচারীদের মাসিক বেতন ও ভাতা এবং পুরানো বাকেয়া সব সময়মতো দিতে সম্ভব হচ্ছে না।

Admitted Starred Question. No. 268

Name of the Member :— **Shri Gita Mohan Tripura.**

Will be Hon'ble Minister of the Water Resource Department
be please to State :—

প্রশ্ন

১। বিলোনীয়া বিভাগে কলসী নদীতে এন, পি, সি, সি, জাতীয় প্রকল্প নির্মাণ নিগম এর মাধ্যমে বাঁধ নির্মাণ করানোর কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না,

২। যদি থাকে তবে কবে নাগাদ শুরু করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। কলসী নদীতে এবং কলসী বাজারের নিকট মুহুরী নদীতে বাঁধ দেওয়ার জন্য এন, পি, সি, সি, কে কাজ বরাদ্দ দেওয়া হয়েছে।

২। সহসাই কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

### Admitted Starred Question No 269

**Name of the Member : Shri Bindu Ram Reang.**

Will the Hon'ble Minister-in-charge of the public works Department be pleased to state ;—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, কাঞ্চনপুর মহকুমার তৈছামা আদিবাসী ঘাট থেকে শাখান শেরমুন পর্য্যন্ত একটি সড়ক নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে।

২। যদি সত্য হয়, তবে সড়কটি নির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

উত্তর

১। তৈছামা আদিবাসী ঘাটের প্রস্তাবিত NH 44 A পর্যন্ত ( শাখান শারমুন ) পর্যন্ত রাস্তা নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে।

২। আগামী আর্থিক বৎসরে এই সংযোগকারী রাস্তার কাজ শেষ হইবে।

### Admitted Starred Question No :— 270

**Name of the Member : Smt. Sandhya Rani Deb Barma.**

Will the Hon'ble Minister of the Water Resource Deptt. be pleased to state —

প্রশ্ন

১। ইহা কি সত্য যে খোয়াই মহকুমার পূর্ব বাজনগর, মনাই চৌধুরী পাড়ার সেমুন ছড়াতে জল সেচের জন্য পাকা বাঁধ করার পরিকল্পনা রয়েছে।

২। যদি থাকে তবে কবে নাগাদ পাকা বাঁধ করার কাজ শুরু করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। পূর্ব বাজনগর গ্রামসভার বেমকু ছড়ার উপর ডাইভারসন স্কিম তৈরী করার প্রস্তাব আছে।

২। সম্পূর্ণ অনুসন্ধান এবং জরিপের কাজ পুনরায় করার পর গ্রহণযোগ্য হইলে এবং অর্থ বরাদ্দ হইলে কাজ হাতে নেওয়া হইবে।

( Questions & answers )

৩। সুদ সহ ঋণ প্রদানের জন্য খরচ এবং মোট খরচের শতকরা হিসাব এইরূপ :—

| Actual | Actual | BE |
|---|---|---|
| 1998—99 | 1999—2000 | 2000—01 |
| 11.46% | 12.81% | 10.53% |

পরিপূরক

চতুর্থ বামফ্রন্ট সরকারের অর্থাৎ 1998—99ইং থেকে বিভিন্ন খাতে এইরূপ ঋণ নেয়া হয়েছে :—

| | Actual | Actual | BE |
|---|---|---|---|
| | 1998 - 99 | 1999 - 2000 | 2000—01 |
| 6003 | | | |
| 1. Market Loan | 67.41 | 83.05 | 80.05 |
| 2. LIC | 21.20 | 45.44 | 45.44 |
| 3. NABARD | 0.52 | — | 29.09 |
| 4 NCDC | 0.15 | 0.13 | — |
| 5. REC | 6.78 | 12.36 | 7.59 |
| 6. Others | 1.03 | 4.32 | — |
| TOTAL-6003— | 97.09 | 145.30 | 162,17 |
| 6004 | | | |
| 1. Small Savings | 65.01 | 64.52 | 96.00 |
| 2. Modernisation of Police | 0.11 | 0.90 | 1.56 |
| 3. IR Bn | 3.32 | — | — |
| 4. State Plan | 49.83 | 90.71 | 122.10 |
| 5, C.S.S | 1.30 | 1.68 | 23.59 |
| 6. N E.C | 0,84 | 0.91 | 6.29 |
| 7. Others | 0.54 | 0.03 | — |
| TOTAL 6004 | 120.95 | 158.75 | 149.54 |
| GRAND TOTAL | 218.04 | 304.05 | 311,71 |

পরিপূরক

| | 1998-99 | 1999-2000 | 2000-01 |
|---|---|---|---|
| 2049-Interest | 14057·70 | 18521·30 | 20500·00 |
| 6003 6004 } Re-Payment | 3494.47 | 4201·08 | 4500·00 |
| Total-Debt Services | 17552·17 | 22722·38 | 25000·00 |
| Total-Expenditure | 153074·34 | 177314·94 | 237384·74 |
| Total | 11·46% | 12·81% | 10 53% |
| Interest | 9·18% | 10·45% | 8·64% |
| Re-Payment | 2·28% | 2·36% | 1·89% |

Admitted Un-Starred Questions No :— 72

Name of the Member :— Shri Birajit Sinha

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state.

প্রশ্ন

১) ১৯৯৩ ইং সনের ১লা এপ্রিল থেকে ২০০১ইং সনের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত টি, আর, টি, সি, তে লাভ-লোকশানের পরিমান কত (বছর ভিত্তিক হিসাব) ;

২) উক্ত সময়ে কতটি বাস ও কতটি ট্রাক গাড়ী ক্রয় করা হয়েছে (বছর ভিত্তিক হিসাব) ; এবং

৩) এই একই সময়ে কতটি বাস ও কতটি ট্রাক নিলামে কত টাকায় বিক্রি করা হয়েছে (বছর ভিত্তিক হিসাব) ?

উত্তর

১) ২) ও ৩) নং উত্তর সংগ্রহাধীন আছে।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

Wednesday the 28th February, 2001

The House met in the Assembly House, Agartala, at 11.00 A.M on Wednesday, the 28th February, 2001.

## PRESENT

Sri Jitendra Sarkar, Hon'ble Speaker in the Chair. The Chief Minister the Deputy Speaker, 17 Ministers and 33 Members.

## QUESTIONS & ANSWERS

মিঃ স্পীকার :— আজকের কার্যসূচী হচ্ছে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যের নাম উল্লেখ করা হয়েছে। মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

শ্রীসমীর দেব সরকার (খোয়াই) :—এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১১৪।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১১৪।

( প্রশ্ন )

১) রাজ্যে কোন্ কোন্ হাসপাতালে ব্লাড ব্যাংক চালু আছে ?
২) মহকুমাগুলিতে ব্লাড ব্যাংক চালু হবে কিনা ?
৩) খোয়াই মহকুমায় কবে নাগাদ ব্লাড ব্যাংক চালু করা হবে।

(উত্তর)

১) রাজ্যে নিম্ন লিখিত হাসপাতালগুলিতে ব্লাড ব্যাংক চালু আছে :— জি. বি হাসপাতাল,

আই. জি. এম হাসপাতাল, আর. সি. এম জিলা হাসপাতাল, ত্রিপুরা সুন্দরী জিলা হাসপাতাল এবং ধর্মনগর হাসপাতাল।

২) মহকুমাগুলিতে ব্লাড ব্যাংক চালু করার পরিকল্পনা আছে।

৩) খোয়াই মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাংক চালু করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব পাঠানো হয়েছে এবং অনুমোদন পেলেই ব্লাড ব্যাংক চালু করার ব্যবস্থা করা হবে।

শ্রীসমীর দেব সরকার :- মাননীয় মন্ত্রী জানাবেন কিনা যে, বিশেষ করে মফস্বল হাসপাতাল মহকুমার হাসপাতাল থেকে অনেক সময় মারাত্মক রোগী যারা তাদেরকে দূরবর্তী বা জি. বি হাসপাতালে আনতে গেলে তাদের যে সময় লাগে নানা অসুবিধা হয়। এই রকম অবস্থার গুরুত্ব দিয়ে মহকুমা হাসপাতালগুলিতে ব্লাড ব্যাংক চালু করা হবে কিনা ?

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, ব্লাড ব্যাংক চালু করার নিয়ম কানুন আছে কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া, লাইসেন্স ছাড়া ব্লাড ব্যাংক চালু করা যায় না। আপাতত মহকুমা হাসপাতাল চালু করার ব্যবস্থা নিচ্ছি এবং খোয়াই হাসপাতালে চালু করার জন্য অলরেডি কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদন চেয়েছি। সেখান থেকে অনুমোদন পেলেই আমরা চালু করতে পারব। এ ছাড়াও একটা ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কার্যকরী হতে সময় লাগবে। পরীক্ষিত রক্ত ছাড়া রক্ত দেওয়া যায় না এখানে। সেই জন্য পরীক্ষিত রক্ত প্রয়োজনীয় অনুযায়ী যাতে মহকুমা হাসপাতালগুলিতে পাঠানো যায় সেই ব্যবস্থা করা হয়েছে।

শ্রীরতনলাল নাথ (মোহনপুর) :- আপনি বলেছেন এমন কোন নিয়ম নেই হাউসে পুলিশ বা কৃষক আনার কোন প্রভিশান নেই বলেছিলেন।

মিঃ স্পীকার :—আমার অনুমতি নিয়েই সে প্রবেশ করছে। আমি নির্দেশ দিয়েছি। আপনার যেটা হয়েছে সেটা বলুন না।

শ্রীরতনলাল নাথ :- আপনি বলেছিলেন তাকে বরখাস্ত বা সাসপেনশন পরবর্তী সময় আমরা বলেছি ঠিক আছে। হাউসে এসে উনি যদি ক্ষমা চায় তাহলে ওকে। আনার কোন প্রভিশান না থাকলে আপনি উনাকে আনবেন কি করে ?

মিঃ স্পীকার :—এটা হতে পারেনা। এটা বলতে পারেনা। দরকার পড়লে হাউস প্রসিডিউর মোতাবেক আনুন।

শ্রীরতনলাল নাথ :—প্রসিডিউর অনুসারে যদি আমরা দেখাতে পারি তখন আনতে পারবেন।

মিঃ স্পীকার :—এইগুলি প্রিভিলেজ মোশানে আনতে পারেন। আমরা দেখব।

শ্রীরতনলাল নাথ :—প্রিভিলেজ মোশান ছাড়াও আইনে দেখাতে পারি তাহলে মেনে নেবেন।

মিঃ স্পীকার :—এটা হতে পারেনা বললাম তো আমার নির্দেশে প্রবেশ করেছে।

শ্রীরতনলাল নাথ :—ও কে ধরে নিয়েছে আপনার নির্দেশে। ঠিক আছে ব্যাক ডেটে সই করে নিয়েছে।

মিঃ স্পীকার :—আপনারা আইনের মধ্যে আনুন, প্রিভিলেজ মোশন আনুন আমি দেখব। নিয়মবিধি মেনে করলে অবশ্যই দেখব।

( গণ্ডগোল )

শ্রীরতনলাল নাথ :—প্রিভিলেজ মোশন ছাড়া আমরা যদি আইন দেখাতে পারি, তাহলে আপনি সেটা মানবেন ?

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :—আমি তো বলেছি, আমার নির্দেশেই উনি প্রবেশ করেছেন।

( গণ্ডগোল )

শ্রীরতনলাল নাথ :- মাননীয় সদস্যদের নিগ্রহ করার ব্যাপারে আপনার বক্তব্য কি ? আপনি ভেতরে প্রবেশ করার নির্দেশ দিয়েছেন এটা ঠিক আছে। কিন্তু ভেতরে প্রবেশ করে সদস্যদের নিগ্রহ করবে তারও কি নির্দেশ দিয়েছিলেন ? অশ্রাব্য ভাষায় গালিগালাজ করেছেন, খারাপ ব্যবহার করেছেন, এটাও কি আপনার নির্দেশ ?

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :—আপনাদের দ্বারা উনি মার খেয়েছেন সেটা উনি আমাকে দেখিয়েছেন। রক্ত

হয়েছে। একজন বিধায়কের কাছ থেকে এটা আশা করা যায় না।

( গণ্ডগোল )

**শ্রীজওহর সাহা (বীরগঞ্জ)** :—হাউস আরম্ভ হবার আগেই উনি প্রবেশ করেছেন। এভাবে হাউসে প্রবেশ করতে পারেন না। তাছাড়া উনি অস্ত্র নিয়ে প্রবেশ করেছেন। আপনি কি অস্ত্র নিয়ে প্রবেশ করতে অনুমতি দিয়েছেন ?

( গণ্ডগোল )

**শ্রীসুদীপরায় বর্মণ (আগরতলা)** :— মাননীয় স্পীকার, স্যার, আপনি ঐ চেয়ারে বসেছেন। আপনি নিরপেক্ষভাবে বিষয়টি দেখুন। আমরা রুলস্ দেখাবো। যদি নিয়ম অনুসারে কথা বলি, তাহলে সেটা আপনি কি বিচার করবেন ? এই আদালতের আপনি বিচারক। পার্লামেণ্টের রুলস্ অব প্রসিডিউর যদি আপনাকে দেখাতে পারি, তাহলে এক চক্ষুতে দেখার মনোভাব ত্যাগ করে আপনি সেটা মানবেন কি ?

**শ্রীসমীর দেব সরকার** :- মাননীয় অধ্যক্ষের চেয়ারে বসে গতকাল যে আলোচনা হয়েছিল সে সম্পর্কে বলুন। নতুন করে কোন ইস্যু আনবেন না।

**শ্রীসুদীপরায় বর্মণ** :—আমি তার পরিপ্রেক্ষিতেই বলছি। গতকালকে দ্বিতীয়ার্ধে মাননীয় ডেপুটি স্পীকার আমাদের বলেছেন যে, একটি প্রিভিলেজ মোশান আনতো তারপর সেটা প্রিভিলেজ কমিটিতে রেফার করা হবে। সে ব্যাপারে আমাদের বক্তব্য হচ্ছে, প্রিভিলেজ মোশান ছাড়াও এই হাউসে বিচার করা যায়। পার্লামেণ্টের রুলস্ অব প্রসিডিউরে সে সম্পর্কে পরিষ্কার বলা আছে। ১৯৬৭ এবং ১৯৭০ সালের বিষয়টি আমি এখানে পড়ে শোনাচ্ছি। "The power of the House to punish for contempt or breach of privilege has been aptly described as the "keystone of parliamentary privilege" and is considered necessary to enable the Houss to discharge its functions and safeguard its authority and privilege. স্যার, আমি আরো বলছি যে,

In cases where the offence of breach of privilege or contempt is not so serious as to warrant the imprisonment of the offender by way of

punishment, the person concerned may be summoned to the bar of the House and adminished or reprimanded by the Speaker by order of the House.

Sir, in Lok Sabha there have been two cases of persons having been summoned to the bar of the House and reprimanded by the Speaker—

Sir, in another case, two police officers of the State of Maharashtra were summoned to the bar of the House to answer the charge of breach of privilege and contempt of the House for allegedly assaulting and abusing a member. The two officers expressed apologies to the member concerned and to the House for whatever happened on that day. In view of the apologies tendered by them, the House decided to treat the matter as closed.

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** :—মাননীয় স্পীকার স্যার, কন্সটিটিউশান বা রুলসের মধ্যে অনেক কথাই আছে। ওরা যখন তা বলছেন তখন আমি বলছি, আপনি হাউসের মতামত চাইতে পারেন। আপনার রুলিংয়ের সঙ্গে আমরা একমত। আপনি আপনার রুলিংয়ের জন্য হাউসের মতামত নিন। এরপর আর কোন কথা থাকতে পারে না। গত কয়েকদিন যাবৎ ইচ্ছা করেই আপনারা এ সব করছেন। উনি পরিষ্কার রুলিং দিয়েছেন। সেই নির্দ্দেশের পর আর কোন আলোচনা হয় না।

( গণ্ডগোল )

**শ্রীসুদীপরায় বর্মণ** :—মাননীয় স্পীকার, স্যার, হাউস কি বাদল বাবুর কথায় চলবে? স্যার, এখানে আমি হায়দ্রাবাদের একটি রুলিং পড়ছি। "The Hyderabad Legislative Assembly held a sub-inspector of police guilty of breach of privilege for failure to intimate to the Speaker of the Assembly the arrest of a member. The sub-inspector was called to the Bar of the Andhra Pradesh Legislative Assembly the principal successor of the Hyderabad Legislative Assembly on recognization of States

স্যার, হাউসকে অপমান করা হয়েছে। হাউসের মেম্বারদেরকে মারধোর করা হয়েছে। ইউ আর হেল্পিং দ্য ট্রেজারী বেঞ্চ।

( ইন্টারাপশান )

**শ্রীজয়গোবিন্দ দেবরায় (রাধাকিশোরপুর) :—**স্যার, আজ কয়েকদিন যাবৎ এই হাউসে অত্যন্ত বিশৃংখল অবস্থা চলছে। আমরা নবীন সদস্য। এই হাউসে অনেক পুরানো সদস্য আছেন যাদের দীর্ঘদিনের পার্লামেন্টারী প্রেকটিস আছে। প্রথম অধিবেশনের সময় মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা একটা প্রস্তাব এনেছিলেন যে, কিভাবে সদস্যদের সভায় আচরণ বিধি মেনে চলতে হবে সে ব্যাপারে সদস্যদের অবহিত করার জন্য বাইরের অভিজ্ঞ পার্লামেন্টারিয়ানদের এখানে এনে ৩/৪ দিনের একটা সেমিনার করা। আমার মনে হয় সেইভাবে আপনি প্রসীড হয়ে একটা সেমিনার করেন যে কিভাবে সদস্যদের পার্লামেন্টারী প্রেকটিস মেনে চলতে হবে। এটার গুরুত্ব আছে।

**শ্রীরতনলাল নাথ :—**স্যার, আপনি রুলস অব প্রসিডিউর এ্যাণ্ড কনডাক্ট অব বিজনেস্ অব দ্য ত্রিপুরা লেজিসলেটিভ এসেম্বলী-র রুল ১৭৩ দেখে নিতে পারেন। সেখানে লেখা আছে—

"A question involving a breach of privilege either of a member or of the House or a Committee thereof may, with the consent of the Speaker, be brought to the notice of the House by—

i) a complaint from a member ;

ii) a report from the Secretary ;

iii) a petition ; or

iv) a report from a Committee ;

Provided that if the breach is committed in the actual view of the House, the House may take action without any complaint.

**শ্রীসমীর দেবসরকার :—**স্যার, গতকাল আপনার চেম্বারে যা যা আলোচনা হয়েছিল সেটা যখন চীপ হুইপ মহোদয় এখানে বলছিলেন তখন অপোজিশান মেম্বার মহোদয়গণ সেটা এগ্রি করেছেন। কাজেই, আপনার চেম্বারে যেভাবে আলোচনা হয়েছে সে ভিত্তিতে আপনি রুলিং দেন, হাউস সেটা এগ্রি করে কিনা দেখুন।

**মিঃ স্পীকার** :—আমার চেম্বারে যা যা কথা হয়েছিল সেটা আমি বলব ?

**শ্রীরতনলাল নাথ** :—হ্যাঁ বলুন। সেখানে কোন সিদ্ধান্ত হয়নি শুধু আলোচনা হয়েছে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** :—মাননীয় স্পীকার মহোদয়ের চেম্বারে আলোচনা হয়েছে এবং সেখানে সিদ্ধান্তও নেওয়া হয়েছে। এসেমব্লীতে নিয়ম কানুন মেনে চলতে হবে তো। আপনারা এখানে যা খুশী বলছেন, স্পীকারকে চ্যালেঞ্জ করছেন, স্পীকারকে চ্যালেঞ্জ করার আপনারা কে ?

( ইন্টারাপশান )

( এাট দিস স্টেজ অল দ্য অপোজিশান মেম্বারস এনব্লক রাশড টু দ্য ডায়াস )

**মিঃ স্পীকার** :—এই সভা অদ্য বেলা ১২ ঘটিকা পর্যান্ত মূলতবী রইল।

AFTER ADJOURNMENT AT 12-00 NOON

**মিঃ স্পীকার** :—সভায় যে প্রশ্ন-পত্রের উত্তরগুলি দেওয়া সম্ভব হয়নি সে জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি এইগুলি সভার টেবিলে পেশ করার জন্য। ANNEXURE-'A' & 'B'.

এখন সভার সামনে পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্ এডভাইসারী কমিটির দ্বিতীয় রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা।

**শ্রীজওহর সাহা** :—মিঃ স্পীকার স্যার, বিধানসভায় আই জি কিশোর ঝা যে আচরণ করেছেন তার জন্য আমরা বিরোধিতা করছি কিন্তু

( গণ্ডগোল )

## SECOND REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE—Adopted.

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য মহোদয়গণ সভার পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্

এ্যাডভাইসারী কমিটির দ্বিতীয় রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা।"

( গণ্ডগোল )

বর্ত্তমান অধিবেশনের ২৮শে ফেব্রুয়ারী, বুধবার, ২০০১ইং তারিখ হইতে ১৬ই মার্চ, শুক্রবার, ২০০১ ইং তারিখ পর্য্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস্ এ্যাডভাইজারী কমিটি" যে সময় নির্দ্দিষ্ট সুপারিশ করেছে সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্ত্তমান অধিবেশনের ২৮শে ফেব্রুয়ারী, বুধবার, ২০০১ ইং তারিখ হইতে ১৬ই মার্চ, শুক্রবার, ২০০১ ইং তারিখ পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য" বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্দিষ্ট সুপারিশ করেছে তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উৎথাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

( গণ্ডগোল )

**শ্রীরতনলাল নাথ :**—মিঃ স্পীকার স্যার, আমাদের একটু বলার সুযোগ দিন। স্যার, এই যে ঘটনা.......

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি কর্ত্তৃক প্রস্তাবিত সময় নির্দ্দেশের সহিত এই সভা একমত।"

( গণ্ডগোল )

( ভয়েসেস্ ফ্রম দি ট্রেজারী ব্যাঞ্চ—স্যার, আমাদের বলার সুযোগ দিন ) 1

মিঃ স্পীকার :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উংথাপিত প্রস্তাবটি এখন আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো :—

"বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবটি সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত।"

( অতএব, বিজনেস্ এ্যাডভাইসারী কমিটির লিখিত সময় নির্ঘণ্ট এই সভায় গৃহীত হলো )।

( গণ্ডগোল )

শ্রীজওহর সাহা : -স্যার, আমাদের বক্তব্য শুনুন। .........

## MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS—Adopted.

মিঃ স্পীকার :—সভার পরবর্ত্তী কার্যাসূচী হলো :—

গত ২৩শে ফেব্রুয়ারী, শুক্রবার, ২০০১ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করেছেন উহার উপর আনীত ধন্যবাদসূচক প্রস্তাব ও যে সকল সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলোর উপর একত্রে আলোচনা এবং পরিশেষে ধন্যবাদসূচক প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হওয়া।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২১শে ফেব্রুয়ারী তারিখে মহামান্য রাজ্যপাল বিধানসভার সামনে যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যকে সমর্থন করে একটা ধন্যবাদসূচক প্রস্তাব এনেছি এবং সেই প্রস্তাবের পক্ষে আমি মতামত ব্যক্ত করছি এবং মাননীয় বিরোধী সদস্যগণ যে এ্যামেণ্ডমেণ্ট এনেছেন তার বিরোধিতা করছি।

মিঃ স্পীকার :—এখন আমি সংশোধনী প্রস্তাবগুলো ভোটে দিচ্ছি। প্রথমে আমি মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাব ভোটে দিচ্ছি। সংশোধনী

প্রস্তাবগুলো হলো :—

( গণ্ডগোল )

(১) টি টি. এ. এ ডি. সি কে আরো অধিক ক্ষমতা দেওয়ার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(২) স্যার, বীজ নিয়ে দুর্নীতির কথা ভাষণে উল্লেখ নেই।

(৩) উগ্রপন্থী কার্যকলাপ বেপরোয়া বৃদ্ধির কথা ভাষণে উল্লেখ নেই।

(৪) গ্রাম পাহাড়ে খাদ্য ও কাজের অভাবের কথা উল্লেখ নাই।

( গণ্ডগোল )

(৫) গ্রামে ও পাহাড়ে চিকিৎসার অভাব হেতু ব্যাপক মৃত্যুর কথা ভাষণে উল্লেখ নেই।

(৬) কদমতলা উপনির্ব্বাচনে ব্যাপক অনিয়মের কথা ভাষণে উল্লেখ নেই।

( অতএব, সংশোধনী প্রস্তাবগুলো বাতিল হলো )।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :—এখন আমি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহাশয় কর্তৃক আনীত এবং মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয় কর্তৃক সমর্থিত মূল প্রস্তাবটি ভোটে দিচ্ছি :—

( গণ্ডগোল )

প্রস্তাবটি হলো :—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে—

২৩শে ফেব্রুয়ারী, ২০০১ইং শুক্রবার, মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ এবং রাজ্যপাল

মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।

( অতএব, প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হলো )।

( গণ্ডগোল )

( ভয়েসেস্ ফ্রম দি ট্রেজারী ব্যাঞ্চ—আমরা আই. জি. কিশোর ঝা সম্পর্কে হাউসের কি সিদ্ধান্ত সেটা জানতে চাই )।

**মিঃ স্পীকার :**—এই সভা আগামী ১লা মার্চ, বৃহস্পতিবার, বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

## PAPERS LAID ON THE TABLE

( Questions and Answers )

**ANNEXURE—'A'**

Admitted Starred Question No. 20

Name of M.L.A.—Sri Samir Deb Sarker.

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :—

১) খোয়াই মহকুমার চেবরী পি. এইচ সি. নির্মাণে এখন অব্দি কত টাকা ব্যয় হয়েছে,

২) কবে নাগাদ চেবরী পি. এইচ. সি নির্মাণ কার্য্য সম্পন্ন হবে ; এবং

৩) কবে নাগাদ উপরোক্ত পি. এইচ. সি-টি চালু হবে ?

ANSWER

১) চেবরী পি. এইচ. সি নির্মাণে ২২.৫৭ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

২) ৩০-১১—১৯৯৯ ইং সনে চেবরী পি. এইচ. সি-টির নির্মাণ কার্য্য সম্পন্ন হয়েছে।

৩) সহসাই চেবরী প্রাথমিক হাসপাতালটি চালু করার সিদ্ধান্ত আছে।

Admitted Starred Question No. 21

Name of the Member :—**Sri Rati Mohan Jamatia.**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

( প্রশ্ন )

১) ইহা কি সত্য, ত্রিপুরা উপজাতি স্বশাসিত জেলা পরিষদ এলাকায় রাজ্য সরকার ৯টি দপ্তরের ক্ষমতা হস্তান্তরের সিদ্ধান্ত গ্রহণ করেছেন ?

২) যদি সত্য হয়ে থাকে, তাহলে কোন্ কোন্ দপ্তর ? এবং

৩) কখন এই সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ?

৪) সিদ্ধান্ত অনুযায়ী হস্তান্তরের কাজ সম্পন্ন হয়েছে কিনা ?

৫) না হলে তার কারণ ?

(উত্তর)

১) হ্যাঁ, ইহা আংশিকভাবে সত্য। রাজ্য সরকার বিগত ২৮শে মার্চ, ২০০০ ইং তারিখে একটি বিজ্ঞপ্তি জারি করে রাজ্যের ৯টি দপ্তরের কিছু নির্দিষ্টকৃত ক্ষমতা এবং কাজের দায়িত্ব ত্রিপুরা উপজাতি এলাকা স্বশাসিত জেলা পরিষদ এবং পরিষদের বিভিন্ন স্তরের বডিগুলোর নিকট অর্পণ করার সিদ্ধান্ত গ্রহণ করেছে।

২) দপ্তরগুলো হল :—

1. Agriculture (including Horticulture)
2. Fisheries
3. Animal Resource Development
4. Education
5. PWD (including IFC and PHE)
6. Power Department

7. Health and Family Welfare
8 R. D.
9. R. D. (Pancheyat)

৩) রাজ্য সরকারের আর. ডি. (পঞ্চায়েত) ডিপার্টমেন্ট উক্ত বিষয়ে সংশ্লিষ্ট নোটিফিকেশন জারি করেছিল ২৮শে মার্চ, ২০০০ ইং তারিখে।

৪) না, এখনও সম্পন্ন হয় নি।

৫) আর. ডি (পঞ্চায়েত) ডিপার্টমেন্ট-এর ২৮শে মার্চ, ২০০০ ইং তারিখের নোটিফিকেশন-এ উল্লেখ করা হয়েছিল যে, সংশ্লিষ্ট দপ্তরগুলো এব্যাপারে প্রয়োজনীয় বিশদ নির্দেশাবলী জারি করবে। এ পর্য্যন্ত এডুকেশান ডিপার্টমেন্ট এবং পি ডব্লিও ডি. (আই. এফ. সি. এবং পি. এইচ. ই) এ ধরণের নির্দেশ জারি করেছে।

Admitted Starred Question No. 39

Name of M L. A :—Sri Padma Kumar Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) রাজ্যে যে সমস্ত ডিসপেন্সারী স্থাপন করা হইয়াছিল সেগুলির মধ্যে বর্তমানে কতটি চালু রয়েছে? অচল কতটি আছে? এবং যে সমস্ত অচল ডিসপেন্সারী বা সাব-সেন্টারগুলি রয়েছে তাহা নতুন করে চালুর ব্যবস্থা করা হবে কি?

২) যদি চালু না করা হয়ে থাকে তবে ইহার কারণ কি?

ANSWER

১) বর্তমানে ৫০৮টি উপস্বাস্থ্যকেন্দ্র চালু আছে। ৩০টি উপস্বাস্থ্যকেন্দ্র অচল রয়েছে। হ্যাঁ, অচল উপস্বাস্থ্যকেন্দ্রগুলি চালু করার বিষয়টি সরকারের বিবেচনাধীনে আছে।

২) প্রশ্ন আসে না।

Admitted Starred Question No : 43

Name of the member :—Shri Ratanlal Nath, M. L A.

Will the Hon'ble Minister-in-charge of the Gen. Admn (Political) Deptt. be pleased to state :—

(প্রশ্ন)

১। ইন্দো-বাংলা পাসপোর্ট সংগ্রহের ব্যাপারে রাজ্য সরকারের পলিটিক্যাল ডিপার্টমেন্ট থেকে আগরতলাবাসীদের নিজ নিজ পাসপোর্ট সংগ্রহের সময় উপস্থিত থাকা বাধ্যতামূলক করার ফলে তথা রাজ্য ও কেন্দ্রীয় সরকারের কর্মচারী সহ বৃদ্ধ-বৃদ্ধাদের অথরাইজেশান লেটার গ্রাহ্য না করার ফলশ্রুতিতে পাসপোর্টের আবেদনকারীদের যে অসুবিধা সৃষ্টি হয়েছে তা নিরসনে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ;

এবং

২। যদি অথরাইজেশন লেটার গ্রাহ্য না করা কোন আইনী সংস্থান না থাকে, তাহলে আগরতলার বাইরের আবেদনকারীদের ক্ষেত্রে কোন্ আইনে অথরাইজেশন লেটার গ্রাহ্য করা হচ্ছে ?

(উত্তর)

১ এবং ২ — যারা আগরতলায় বসবাস করেন তাদের পাসপোর্ট অফিসে এসে নিজ নিজ পাসপোর্ট সংগ্রহ করাটাই বৈধ। রিজিওনেল পাসপোর্ট অফিসেও এই প্রথা প্রযোজ্য। বর্তমান ব্যবস্থা আরো সরলীকরণ সম্ভব কিনা তা সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন। এই ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত শীঘ্রই নেওয়া হবে।

আগরতলার বাইরের আবেদনকারীদের ক্ষেত্রে অথরাইজেশন লেটার গ্রাহ্য করা হয় কারণ ধর্মনগর, কৈলাশহর, উদয়পুর, বিলোনীয়া, সাব্রুম প্রভৃতি মহকুমা থেকে পাসপোর্ট নেওয়ার জন্য আসা যাওয়া খরচ সাপেক্ষ ও অসুবিধাজনক। সেই জন্য পরিস্থিতি বিবেচনায় মফঃস্বলের আবেদনকারীগণের অথরাইজেশন গৃহীত হয়।

জনসাধারণের সুবিধার্থে এই ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

Admitted Starred Question No. 44

Name of the Member—**Sri Joy Gobinda Debroy**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১। রাজ্যের কোন্ কোন্ হাসপাতালে ব্লাডসুগার পরীক্ষার যন্ত্রপাতি ও ব্যবস্থা আছে ?

২। উদয়পুর জেলা হাসপাতাল সহ অন্য জেলা হাসপাতালগুলিতে ব্লাডসুগার পরীক্ষার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা করার পরিকল্পনা আছে কি না ?

ANSWER

উত্তর :— ১নং প্রশ্নের উত্তর :—

রাজ্যের জি-বি-পন্থ, ক্যান্সার, আই. জি এম ও ডাঃ বি, আর, আম্বেদকর হাসপাতালে ব্লাডসুগার পরীক্ষার যন্ত্রপাতি ও ব্যবস্থা আছে।

২নং প্রশ্নের উত্তর : —

উদয়পুর জেলা হাসপাতাল সহ রাজীব গান্ধী ( উঃ ত্রিপুরা ) হাসপাতালে ব্লাডসুগার পরীক্ষার ব্যবস্থা চালু আছে।

Admitted Starred Question No 45

Name of the Member :—**Shyama Charan Tripura**

Will the Honbl'e Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) এ ডি. সি. সদর কার্য্যালয় খুমুলুঙ-এ গ্রামীণ হাসপাতাল স্থাপনের কোন পরিকল্পনা আছে কি ;

২) থাকলে তাহা কবে কার্য্যকর করা হবে ; এবং

৩) না থাকলে এর কারণ ?

## ANSWER

১) পরিকল্পনা নাই।

২) প্রশ্ন আসে না।

৩) এ ডি. সি. দ্বারা চালিত খুমুলুঙ-এ একটি ১০ (দশ) শয্যা বিশিষ্ট হাসপাতাল আছে এবং খুমুলুঙ এর নিকটবর্তী জিরানিয়ায় একটি ৩০ (ত্রিশ) শয্যা বিশিষ্ট গ্রামীন হাসপাতাল আছে।

### Admitted Starred Question No. 46

### Name of the Member :—**Sri Nagendra Jamatia.**

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :—

১) ইহা কি সত্য যে, অম্পির তৈদু ও ছেছুয়াতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল ;

২) হয়ে থাকলে, এখনো পর্য্যন্ত ঐ দুটো স্থানে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র না খোলার কারণ কি ?

## ANSWER

১) ইহা সত্য।

২৪-১২-১৯৯১ ইং সনে অম্পির তৈদু ও ছেছুয়াতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছিল।

২) আর্থিক সংগতির অভাব থাকার দরুণ চলতি আর্থিক বছরেও উপরোক্ত দুইটি স্থানে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলা সম্ভব হয়নি।

### Admitted Starred Question No 48

### Name of the Member :—**Shri Sudip Roy Barman.**

**Name of Minister :—Minister-in-charge of Urban Development Department.**

( Questions and Answers )

QUESTION

1) What is the number of rickshaws which ply daily on the roads of Agartala ?

2) How many of these rickshaws are licensed and how many are un-licensed ?

(উত্তর)

১। আগরতলা শহরে আনুমানিক ৬১০৮টি রিক্সা চলাচল করে।

২। এর মধ্যে লাইসেন্স প্রাপ্ত রিক্সার সংখ্যা ৪১০৮টি এবং ২০০০টি লাইসেন্সহীন।

Admitted Starred Question No. 49

Name of the Member :—Shri Gita Mohan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

( প্রশ্ন )

১) ২০০০—২০০১ ইং অর্থ বৎসরে উপজাতি কল্যাণ দপ্তরের আর্থিক সহায়তায় উপজাতি ড্রপ-আউট ছাত্র ছাত্রীদের জন্য কয়টি কোচিং সেন্টার চালু আছে (বিভাগভিত্তিক হিসাব),

২) বর্তমানে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য পূর্বের নির্দ্ধারিত স্টাইপেণ্ডের হার মাথাপিছু দৈনিক আরও ১৫ (পনের) টাকা বাড়ানোর কোন পরিকল্পনা সংশ্লিষ্ট দপ্তরের আছে কিনা

৩) থাকিলে কবে নাগাদ তাহা চালু করা হবে আশা করা যায়,

(উত্তর)

১) ২০০০—২০০১ ইং অর্থ বৎসরে উপজাতি কল্যাণ দপ্তরের আর্থিক সহায়তায় উপজাতি ছাত্র, ছাত্রীদের জন্য মোট ৫৪টি ড্রপ-আউট কোচিং সেন্টার চালু আছে।

বিভাগভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল :—

| মহকুমার নাম | কোচিং সেন্টারের সংখ্যা | ছাত্র/ছাত্রীর সংখ্যা |
|---|---|---|
| সদর | ২৫ | ১০৪৮ |
| বিশালগড় | ৫ | ১৬২ |
| খোয়াই | ৭ | ২০৩ |
| সাব্রুম | ২ | ৮৩ |
| উদয়পুর | ২ | ৮৩ |
| বিলোনীয়া | ২ | ৮০ |
| অমরপুর | ১ | ৬৪ |
| কমলপুর | ৩ | ১৫৪ |
| আমবাসা | ১ | ২১ |
| লংতরাই ভ্যালি | ১ | ১৮ |
| গণ্ডাছড়া | ১ | ৫০ |
| কৈলাশহর | ১ | ৮৬ |
| কাঞ্চনপুর | ৩ | ১১১ |
| | ৫৪ | ২১৬৪ |

২) আপাততঃ উপজাতি কল্যাণ দপ্তরের এ ধরনের কোন পরিকল্পনা নেই।

৩) প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 51

Name of the Member :—Sri Joy Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in charge of the Panchayat Department be pleased to state :—

( প্রশ্ন )

১। রাজ্য সরকারের আইন মোতাবেক সমস্ত গ্রাম পঞ্চায়েতগুলিতে নিয়মিত word ভিত্তিক সঠিক পদ্ধতিতে সভা করে বেনিফিসিয়ারী ঠিক করা হয় কিনা ?

২। হলে সঠিক পদ্ধতি কি ? এবং
৩। না হলে আইন মোতাবেক কি কি ব্যবস্থা গ্রহণের সংস্থান রয়েছে ?

( উত্তর )

১। হ্যাঁ।
২। প্রত্যেক গ্রাম পঞ্চায়েতকে সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েত এলাকার নির্বাচনক্ষেত্রগুলি বিবেচনাক্রমে কমপক্ষে তিনটি গ্রাম সংসদ, প্রতিটি গ্রাম সংসদে প্রায় ৫০০ ভোটার ধরে, গঠন করতে হয় এবং এই গ্রাম সংসদের ষান্মাসিক বা বার্ষিক বা বিশেষ প্রয়োজনে বিশেষ সভার মাধ্যমে বেনিফিসিয়ারী ঠিক করাই হলো সঠিক পদ্ধতি।
৩। যেহেতু আইন মোতাবেক গ্রাম সংসদকেই বেনিফিসিয়ারী ঠিক করার ক্ষমতা দেওয়া হয়েছে সেহেতু গ্রাম সংসদ কর্তৃক বেনিফিসিয়ারী ঠিক করা না হলে তা বৈধ হবে না।

Admitted Starred Question No 52

Name of the Member.—Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

( প্রশ্ন )

১) বর্তমানে রাবার শীট-এর কেজিপ্রতি দাম কত,
২) এই দাম বাড়ানোর কোন সম্ভাবনা আছে কিনা,
৩) রাজ্য সরকার রাবার শীট-এর সাপোর্ট প্রাইজ নির্ধারণ করার কথা ভাবছেন কি না,

( উত্তর )

১) বর্তমানে রাবার শীট এর কেজিপ্রতি দাম নিম্নরূপ :—

১) RMA—II ২৮.০৬ টাকা প্রতি কেজি

২) RMA—III ২৭.১৪ টাকা প্রতি কেজি

৩) RMA—IV ২৬.১৪ টাকা প্রতি কেজি

২) রাবার শীটের দাম বাড়ানো বা কমানো বিষয়ে আগাম সঠিকভাবে কিছু বলা সম্ভব নয়। কারণ বিষয়টি রাজ্যসরকারের সিদ্ধান্তের উপর নির্ভর করে না।

৩) না।

Admitted Starred Question No. 110

Name of the Member :—Shri Pranab Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Department be pleased to state :—

( প্রশ্ন )

১। ইহা কি সত্য যে পঞ্চায়েত সচিবের অভাবের জন্য প্রতিটি ব্লক এলাকার পঞ্চায়েত বা এ. ডি. সি. গ্রামগুলিতে উন্নয়নমূলক কাজকর্ম করতে অসুবিধার সৃষ্টি হচ্ছে ?

২। যদি সত্য হয়ে থাকে এই অসুবিধাগুলি নিরসনের জন্য নূতন পঞ্চায়েত সচিব নিয়োগের ব্যবস্থা করা হবে কিনা ?

( উত্তর )

১। না।

২। প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 113

Name of the Member :—Shri Rati Mohan Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

১) বর্তমান ২০০১–২০০২ ইং আর্থিক বছরে কিল্লার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ( পি এইচ. সি. ) এবং আঠারভোলা স্বাস্থ্য কেন্দ্রে রোগীদের ঔষধ ও পথ্যাদি সরবরাহ না করার কারণ কি ?

( উত্তর )

১) ইহা সত্য নহে।

কারণ বর্তমান আর্থিক বছরে কিল্লা ও আঠারভোলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের সমস্ত রোগীদের নিয়মিত ঔষধ ও প্রয়োজনীয় খাদ্য সরবরাহ করা হচ্ছে।

Admitted Starred Question No. 114

Name of the Member :—**Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) রাজ্যের কোন্ কোন্ হাসপাতালে ব্লাড ব্যাংক চালু আছে ;
২) মহকুমা হাসপাতাল গুলিতে ব্লাড ব্যাংক চালু করা হবে কিনা ; এবং
৩) খোয়াই মহকুমা হাসপাতালে কবে নাগাদ ব্লাড ব্যাংক চালু হবে ?

উত্তর

১) রাজ্যের নিম্নলিখিত হাসপাতালগুলিতে ব্লাড ব্যাংক চালু আছে। যথা,
ক) জি. বি. পন্থ খ) আই জি. এম্ গ) আর. জি. এম্ জিলা
ঘ) ত্রিপুরা সুন্দরী জিলা ঙ) ধর্মনগর।
২) মহকুমা হাসপাতাল গুলিতে ব্লাড ব্যাংক চালু করার পরিকল্পনা আছে।
৩) খোয়াই মহকুমা হাসপাতালের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব পাঠানো হয়েছে এবং অনুমোদন পেলেই ব্লাড ব্যাংক চালু করার ব্যবস্থা করা হবে।

Admitted Starred Question No. : 115

Name of the member :—**Shri Prakash Ch. Das,**

Will the Hon'ble Minister in-charge of the Co-operative Department be pleased to state :—

**প্রশ্ন**

১) অমরপুর মহকুমা, নতুন বাজার মৎসজীবী সমবায় সমিতির পরিচালন কমিটির সর্বশেষ নির্বাচন কবে অনুষ্ঠিত হয়েছিল ;

২) কি কারণে উক্ত সমবায় সমিতির নির্বাচন এখনও করা হচ্ছে না, এবং

৩) কবে নাগাদ সমবায় সমিতির নির্বাচন করা সম্ভব হবে,

৪) বর্তমান মনোনীত কমিটির উপর দায়িত্ব দেওয়ার পর এ পর্যান্ত (০২-০১-২০০১) মোট কত টাকা, সরকারী অথবা সমবায় সমিতির দায়িত্ব কোষাগারে জমা পড়েছে ?

**উত্তর**

১) অমরপুর মহকুমার, নতুন বাজার মৎসজীবী সমবায় সমিতির পরিচালন কমিটি গঠনের জন্য ৩০শে জানুয়ারী ১৯৮৬ ইং তারিখ সর্বশেষ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল।

২) এলাকা পুনঃ বিন্যাস ও দ্বৈত সভ্যভুক্তি জনিত ত্রুটি বিচ্যুতিগুলি নিষ্পত্তি করার প্রশ্নে সাধারণ সভার মাধ্যমে সমিতির উপবিধি সংশোধন করা আবশ্যক উপবিধি সংশোধন করা সাপেক্ষে নির্বাচন করা সম্ভব হচ্ছে না।

৩) সমিতির উপবিধির সংশোধন হলেই উক্ত সমবায় সমিতির নির্বাচনী প্রক্রিয়া চালু করা হবে।

৪) বর্তমানে মনোনীত কমিটি নেই। প্রশাসক আছেন। বর্তমানে প্রশাসক দায়িত্ব নেওয়ার পর ০২-০১-২০০১ ইং তারিখ পর্যান্ত মোট ২,২৭,৫২৪.৮০ ( দুই লক্ষ সাতাশ হাজার পাঁচশত চব্বিশ টাকা আশি ) পয়সা সমিতিতে মৎস বিক্রয় খাতে জমা পরেছে।

Admitted Starred Question No. 116

Name of the Member : —**Shri Shyama Charan Tripura.**

**Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—**

**প্রশ্ন**

১) রাজ্যে Cluster এর মাধ্যমে জুমিয়াদের Total Rehabilation এর কোন পরিকল্পনা আছে কি,

২) থাকিলে তাহা কি রকম, এবং

৩) না থাকিলে পরিকল্পনা না নেওয়ার কারণ কি,

### উত্তর

১) না, নেই।

২) প্রশ্ন উঠে না।

৩) বিগত বছরে জলাশাসকদের দ্বারা যে সমীক্ষা চালানো হয়েছিল, তাতে দেখা যায় রাজ্যের জুমিয়া পরিবারের সংখ্যা ৫৯ ৮০০। এত বিরাট সংখ্যক জুমিয়া পরিবারের টোটেল রীহেবিলিটেশন এর ব্যবস্থা করার জন্য যে বিপুল অর্থের প্রয়োজন, সে পরিমাণ অর্থ-রাজ্যের হাতে নেই। তাছাড়া বেশির ভাগ জুমিয়া পরিবারই রিজার্ভ ফরেষ্ট এলাকায় বসবাস করছে। সেই জমি জুমিয়াদের নামে বন্দোবস্তর কোন সুযোগ নেই। তাই অর্থের সংস্থান এবং প্রয়োজনীয় জমির availability র উপর ভিত্তি করেই প্রতি বছর রাবার, চা এবং হর্টিক্যাল্চার, based পুনর্বাসন প্রকল্প হাতে নেওয়া হচ্ছে। বর্তমান অর্থ বছরেও প্রায় ৫০০ পরিবারকে পুনর্বাসনের আওতায় আনা হচ্ছে। এবং বিভিন্ন মহকুমায় ২৫ থেকে ৫০টি জুমিয়া পরিবারকে মোটামটি ক্লাস্টার হিসাবেই বেছে নেওয়া হয়।

### Admitted Starred Question No. 118

Name of the Member :—Shri Padma Kumar Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

### প্রশ্ন

১) ইহা কি সত্য যে খোয়াই মহকুমার অন্তর্গত বেহালাবাড়ীর পাবলিক হেলথ্ সাব-সেন্টারটিকে প্রাইমারী হেলথ্ সেন্টারে উন্নীত করার জন্য এলাকাবাসীর দীর্ঘদিনের দাবী ছিল ?

২) ইহাও কি সত্য যে উক্ত সাব-সেন্টারটিকে পি. এইচ. সি-তে উন্নীত করার জন্য উক্ত স্থানে ৩টি পাকা ঘর নির্মাণ করা হইয়াছে।

৩) যদি সত্য হয় তাহলে এই ব্যাপারে বিলম্বিত হওয়ার কারণ কি , এবং

৪) কবে নাগাদ তাহা বাস্তবায়িত করা হবে ?

১। ইহা সত্য।

২। ইহা সত্য।

৩) ডাক্তার এবং অন্যান্য স্বাস্থ্য কর্মীদের থাকার প্রয়োজনীয় কোয়ার্টার না থাকায় পি এইচ. সি-র কাজ চালু করতে বিলম্বিত হচ্ছে।

৪) প্রয়োজনীয় কোয়ার্টার নির্মাণের জন্য পূর্ত দপ্তরকে প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে। কোয়ার্টারের কাজ সম্পন্ন হলে পি. এইচ. সি-টি চালু করা হবে।

Admitted Starred Question No. 119

Name of the Member :—Shri Ratan Lal Nath.

Name of the Minister : Minister-in-charge of the Urban Development Department.

প্রশ্ন

১। আগরতলা পুর পরিষদের হাতে আর্থিক ক্ষমতা প্রদানের জন্য রাজ্য সরকার কি ধরনের উদ্যোগ গ্রহণ করেছেন, এবং

২। উদ্যোগ গ্রহণ না করা হলে এর কারণ কি ?

উত্তর

১। সংবিধানের ৭৪তম সংশোধনী আইন ১৯৯২ অনুসারে ত্রিপুরা মিউনিসিপ্যাল আইন, ১৯৯৪ প্রণীত হয়। ইহাতে আগরতলা পুর পরিষদের হাতে বিভিন্ন ক্ষমতা প্রদানের বিধিবদ্ধ ব্যবস্থা করা হয়েছে।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 120

Name of the Member :—Sri Joy Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে মতিনগর ( সোনামুড়া মহকুমা ) প্রাথমিক হাসপাতাল তৈরীর উদ্দেশ্যে পাকা কনস্ট্রাকশন করা হয়েছিল ;

২) যদি সত্য হয় তবে সেখানে প্রাথমিক হাসপাতাল গড়ে তোলার উদ্যোগ না নেওয়ার কারণ কি ?

৩) লক্ষ লক্ষ টাকা ব্যয়ে তৈরী পরিকাঠামো রক্ষার জন্য সংশ্লিষ্ট দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করছে ?

উত্তর

১) ইহা সত্য।

২) সোনামুড়া মহকুমার মতিনগরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটি চালু আছে কাজেই নূতন করে এখানে প্রাথমিক হাসপাতাল গড়ে তোলার উদ্যোগ-এর প্রশ্ন আসে না।

৩) লক্ষ লক্ষ টাকা ব্যয়ে তৈরী পরিকাঠামো রক্ষার জন্য রাজ্যের পূর্ত দপ্তরের মাধ্যমে পুনঃসংস্কার করা হয়।

Admitted Starred Question No. 122

Name of the Member :—**Shri Pranab Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :-

প্রশ্ন

১) ইহা কি সত্য রাজ্যের কিছু সংখ্যক ছাত্রাবাস। ছাত্রী-আবাসে সি. আর. পি. এফ. ও পুলিশ কর্তৃক occupied হয়ে আছে,

২) যদি সত্য হয়ে থাকে তবে কতখানি হোস্টেল এই অবস্থায় আছে এবং তা মুক্ত করার জন্য দপ্তর কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১) হাঁা, ইহা সত্য।

২) সমগ্র ত্রিপুরায় মোট ৭টি উপজাতি ছাত্রাবস। ছাত্রী আবাস সি. আর. পি. এফ., টি. এস. আর. পুলিশ (ডি এ আর) কর্তৃক occupied হয়ে আছে।

সেই সমস্ত ছাত্রাবাস। ছাত্রীআবাসগুলিকে যুক্ত করার জন্য উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে দপ্তর আলোচনা করেছে।

### Admitted Starred Question No. 123

Name of the Member :—**Sri Ratan Lal Nath.**

Will the Honbl'e Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) ক্যান্সারে আক্রান্ত রোগীদের চিকিৎসার প্রয়োজনে রেডিয়েশন দেওয়ার জন্য 'লিনিয়র অ্যাক্সিলারেটর' যন্ত্রটি আগরতলাস্থিত ক্যান্সার হাসপাতালে আছে কিনা ?

২) না থাকলে, আগামী অর্থ বছরে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের সংস্থান রেখে আগরতলাস্থিত ক্যান্সার হাসপাতালে এই যন্ত্রটি বসানো হবে কিনা ?

৩) না হলে তার কারণ ?

উত্তর

উত্তর : ১নং প্রশ্নের উত্তর :—

আগরতলা ক্যান্সার হাসপাতালে কোন 'লিনিয়ার অ্যাক্সিলেটার' যন্ত্র নেই।

২নং প্রশ্নের উত্তর :—

এমন কোন প্রস্তাব বিবেচনাধীন নেই।

৩নং প্রশ্নের উত্তর :—

(ক) আগরতলা ক্যান্সার হাসপাতালে বর্তমানে দুইটি রেডিও থেরাপী মেশিন আছে। দুইটিই Cobalt-60 মেশিন।

যথা —

(১) Gammarex-R ইহা চালু করা হয় ২২শে মে, ১৯৮৫ ইং সনে।।

(২) Theratron phoenix ইহা চালু করা হয় ১৯শে মে, ১৯৯৮ ইং সনে। এখন পর্যন্ত দুটি মেশিনই চালু অবস্থায় আছে যদিও প্রায় অধিকাংশ রোগীকেই রেডিয়েশন দেওয়া হয় phonix মেশিনের সাহায্যে।

(খ) Cobalt-60 রেডিওথেরাপী মেশিনের কার্যপ্রণালী সহজ, এ মেশিনগুলি সহজে নষ্ট হয় না। (আমাদের phonix মেশিনটি গত তিন বছরের ভিতর একদিনের জন্যও নষ্ট হয় নি) অথচ এর সাহায্যে অধিকাংশ ক্যান্সারেরই উপযুক্তভাবে রেডিওথেরাপী দেওয়া সম্ভব। Head or Neck Cancer (আমাদের ত্রিপুরায় 50%) Female Breast এবং আরো অনেক ক্যান্সারের ক্ষেত্রে লিনিয়ার অ্যাক্সিলারেটর থেকে Cobalt-60 এর সাহায্যে চিকিৎসা করাই যুক্তিসংগত। যে সব রোগীর ক্ষেত্রে শরীরের বেধ ( Body thickness ) ২৪ সেমি-র বেশী সে সব রোগীর চিকিৎসা Cobalt-60 মেশিনের চাইতে অ্যাক্সিলেটারে দেওয়া সুবিধাজনক। তবে Cobalt-60 মেশিনেও উপযুক্ত চিকিৎসার পরিকল্পনার সাহায্যে যথাযথ চিকিৎসা করা সম্ভব। আমাদের দেশে ২৪ সেমি. এর বেশী Body thickness আছে এমন মহিলা বা Uterus ক্যান্সার রোগীর সংখ্যা নগণ্য। অধিকাংশ রোগীরই Body thickness ১৪ সেমি এর কম। তার ফলে Cobalt-60 মেশিনের সাহায্যেই শতকরা ৯৫ ভাগ রোগীরই উপযুক্তভাবে রেডিও থেরাপী দেওয়া সম্ভব।

(গ) 4 MEGA VOLT/6-MEGA VOLT লিনিয়ার অ্যাক্সিলারেটর এর রেডিয়েশন প্রকৃতি Cobalt-60 এরই অনুরূপ। একটি লিনিয়ার অ্যাক্সিলারেটর এর মূল্য এবং বাৎসরিক মেরামতির খরচ একটি Cobalt মেশিনের তুলনায় ৩ (তিন) থেকে ৫ (পাঁচ) গুণ বেশী।

লিনিয়ার অ্যাক্সিলারেটর খুব সহজেই নষ্ট হয়ে যায়। আমাদের আগরতলা শহরের অবস্থিতির জন্য Service Engineer এর সহায়তা সহজে পাওয়া যায় না। তার ফলে লিনিয়ার অ্যাক্সিলারেটর এর সাহায্যে নিয়মিত চিকিৎসা দেওয়া সহজে সম্ভব হবে না।

(ঘ) উপরোক্ত কারণগুলির জন্যই আমাদের দ্বিতীয় মেশিনটি কেনার সময়ও আবার Cobalt-60 মেশিন কেনার কথা বিবেচনা করি।

(ঙ) আমাদের Gammarex-R মেশিনটির আয়ুষ্কাল মোটামোটি শেষ। মেশিনটির production অনেকদিন আগেই বন্ধ হয়ে যাওয়ায় বাজারে Spare parts পাওয়া যায় না। আগামী ১৫/২০ বছরের জন্য ত্রিপুরা রাজ্যের ক্যান্সার রোগীদের চিকিৎসার কথা বিবেচনা করে Gammarex-R মেশিনটির পরিবর্তে ঐ Treatment Room এ phonix-এর মতই একটি উন্নত ধরনের Cobalt-60 মেশিন বসানোর পরিকল্পনা হচ্ছে, এবং তারপর আমাদের চেষ্টা হবে 10 MV/20 MV একটি লিনিয়ার অ্যাক্সিলারেটর কেনা।

Admitted Starred Question No. 124

Name of the Member :—Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) লংতরাইভ্যালী মহকুমা অন্তর্গত ধুমাছড়া ডিসপেনসারী ( সাব-সেন্টার )-কে প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্রে উন্নীত করার পরিকল্পনা আছে কি ;

২) থাকিলে তাহা কবে কার্যকরী করা হবে ; এবং

৩) না থাকিলে তার কারণ।

উত্তর

১) পরিকল্পনা নাই।

২) প্রশ্ন আসে না।

৩) আর্থিক সংগতির অভাব থাকার দরুন উক্ত সাব-সেন্টারকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করার পরিকল্পনা গ্রহণ করা সম্ভব হয় নাই।

Admitted Starred Question No. 125

Name of the Member :—Shri Pranab Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) ২০০১—২০০২ ইং আর্থিক বছরে স্বাস্থ্য দপ্তরের নতুন পি. এইচ. সি. খোলার পরিকল্পনা আছে কিনা ;

২) যদি থাকে হেজামারা আর. ডি. ব্লক এলাকায় একটি পি. এইচ. সি. খোলা হবে কিনা ;

উত্তর

১) পরিকল্পনা আছে।

২) ২০০১—২০০২ ইং আর্থিক বছরে হেজামারাতে নতুন পি. এইচ. সি খোলার পরিকল্পনা সরকারের বিবেচনাধীনে নেই।

Admitted Starred Question No. : 185

Name of the member :—**Shri Prakash Ch. Das,**

Will the Hon'ble Minister-in-charge of the **Forest Departmen tbe** pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে সরকারী এবং বেসরকারী কত হেক্টর জমিতে রাবার চাষ হচ্ছে? (আলাদা হিসাব)

২) ত্রিপুরা রাজ্যের উৎপাদিত রাবার বহিঃরাজ্যে গৌহাটী এবং কলকাতায় বিক্রয় কেন্দ্র খোলার জন্য T. F. D. P. C. এর কোনও পরিকল্পনা আছে কিনা?

৩) না থাকলে এর কারন কি এবং থাকলে কবে নাগাদ করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১) ত্রিপুরাতে সরকারী ভাবে মোট ১১,১৩৭ হেক্টর জমিতে রাবার চাষ হচ্ছে। বেসরকারী ভাবে মোট ১৩,০৭৯ হেক্টর জমিতে রাবার চাষ হচ্ছে।

২) গৌহাটী এবং কলকাতায় বিক্রয় কেন্দ্র খোলার জন্য T. F. D. P. C. এর কোন পরিকল্পনা নাই।

৩) লাভজনক নয়।

Admitted Starred Question No. 227

Name of the Member :—Sri Kajal Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

## প্রশ্ন

১) ইহা সত্য কল্যাণপুর গ্রামীন হাসপাতালটির দীর্ঘদিন যাবত ডাক্তারের অভাবে চিকিৎসার পরিসেবা বিঘ্নিত হচ্ছে ;

২) ইহা কি সত্য নূতন ভাবে মঞ্জুরীকৃত এক্স-রে মেশিন রাখার জায়গা নেই ;

৩) সত্য হলে, কবে নাগাদ একটা গ্রামীন হাসপাতালে যত সংখ্যক ডাক্তার থাকা দরকার সেটা পূরণ করা হবে বলে আশা করা যায়।

৪) এক্সে-র মেশিন রাখার ও চালু করার জন্য আলাদাভাবে গৃহ নির্মাণ করা হবে কিনা ? এবং

৫) হলে কবে পর্যন্ত আশা করা যায় ?

## উত্তর

১) ইহা সত্য নহে।

২) ইহা সত্য নহে।

৩) প্রশ্ন আসে না।

৪) হাঁ।

৫) আগামী ২০০১—২০০২ আর্থিক বৎসরে এক্স-রে মেশিনের জন্য নূতন গৃহ নির্মাণ করা হবে।

Admitted Starred Question No. 260

Name of the Member :—Shri DipaK Kumar Roy.

Will the Hon'ble Minister-in-charge of the Urban Development Department be pleased to state.

## প্রশ্ন

১। ইহা কি সত্য যে পৌরসভা কর্তৃপক্ষ নির্বাচন ঘোষণার আগে হকারদের মধ্যে বিভিন্ন

মার্কেটে যে সকল স্টল বণ্টন করেছে এবং সরকারী সিদ্ধান্ত অনুযায়ী উক্ত হকার্স'দের কাছ থেকে আগাম ৫০০০ ( পাঁচ হাজার ) টাকা নিয়ে রসিদ দেওয়া হয়েছে :

ক) সত্য হলে তাদেরকে তাদের এলটমেন্ট দেওয়া রুম ও চাবি দেওয়া হয়েছে কি না ;

খ) যদি এখনও তাদের রুম এবং চাবি না হয়ে থাকে তবে কবে নাগাদ তাদের এলটমেন্ট দেওয়া রুম ও চাবি প্রদান করা হবে ;

গ) রুম এলটমেন্ট এর ব্যাপারে যাহারা সরকারী সিদ্ধান্ত অনুযায়ী সম্পূর্ণ টাকা অর্থাৎ ২০,০০০ (কুড়ি হাজার) টাকা দিয়েছেন তাদের তৌজি দেওয়া হয়েছে কি না ;

ঘ) যদি কাউকে না দেওয়া হয়ে থাকে, তবে কবে নাগাদ তাদের তৌজি দেওয়া হবে ?

## উত্তর

১। হাঁ।

ক) না।

খ) মাননীয় আদালতের এ ব্যাপারে স্থগিতাদেশ আছে। স্থগিতাদেশ প্রত্যাহার হলে, অচিরেই ব্যবস্থা নেওয়া হবে।

গ) না।

ঘ) প্রশ্নই উঠে না।

'ANNEXURE—B'

## Admitted Un-Starred Question No. 8

**Name of the Member—Sri Joy Gobinda Deb Roy**

Will the Hon'ble Minister-In-charge of the Health and Family Welfare Department be pleased to state :—

## প্রশ্ন

১। রাজ্যে কোন্ কোন্ হাসপাতালে ডায়াবেটিস রোগের ইউনিট আছে

২। বর্তমানে রাজ্যের হাসপাতালগুলিতে ডায়াবেটিস ইউনিটে গড়ে মাসে কত সংখ্যক রোগীর চিকিৎসা হচ্ছে তার হিসাব ( বিভাগ ভিত্তিক )

৩। ডায়াবেটিস চিকিৎসার জন্য উক্ত হাসপাতালগুলিতে আলাদা ডায়াবেটিস ওয়ার্ড করার কোন পরিকল্পনা আছে কিনা।

উত্তর

১। রাজ্যে শুধুমাত্র জি. বি. পন্থ হাসপাতালে ডায়াবেটিস ইউনিট আছে।

২। ডায়াবেটিস ইউনিটে গড়ে মাসে চিকিৎসাপ্রাপ্ত রোগীর সংখ্যা:—পুরুষ—৬৫০ জন, মহিলা—৪৫০ জন, শিশু ( ১৬ বৎসরের নীচে )—১০০ জন। নূতন চিকিৎসাপ্রাপ্ত রোগীর সংখ্যা গড়ে প্রতিমাসে পুরুষ—১০০ জন, মহিলা— ৮০, শিশু (১৫ বৎসরের নীচে)— ১০জন।

৩। জি. বি. পন্থ হাসপাতালে এন. ই সির সহায়তায় আলাদা ডায়াবেটিস চিকিৎসা কেন্দ্র স্থাপিত হচ্ছে। তারজন্য বাড়ীর নির্মাণ কাজ চলছে আশা করা যায় ডায়াবেটিস চিকিৎসার জন্য অন্তর্বিভাগ এই বৎসরের শেষ নাগাদ চালু হবে।

Admitted Un-Starred Question No 13

Name of the Member :—Shri Joy Gobinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state :- -

( প্রশ্ন )

১) সারা রাজ্যে কতগুলি ডিস্পেনসারী ও প্রাইমারী হেলথ্-সেন্টার রয়েছে ; (বিভাগভিত্তিক হিসাব)

২) মিশ্র বসতীপূর্ণ এলাকা পিত্রায় প্রাইমারী হেলথ্ সেন্টার খোলার পরিকল্পনা আছে কি না;

৩) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু হবে ;

৪) না থাকলে কারন কি ?

## উত্তর

সারা রাজ্যে বর্তমানে উপস্বাস্থ্য ও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের বিভাগ ভিত্তিক হিসাব নিচে দেওয়া হইল :—

| মহকুমার নাম | | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা | | উপস্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|---|---|
| সদর | — | ৮ | — | ৮৩ |
| বিশালগড় | — | ৬ | — | ৬১ |
| সোনামুড়া | — | ৪ | — | ৩৭ |
| খোয়াই | — | ৩ | — | ৬৩ |
| সালেমা | — | [illegible] | — | ২৪ |
| অমরপুর | — | ৩ | — | ১৭ |
| উদয়পুর | — | ৫ | — | ৩৯ |
| বিলোনীয়া | — | ৭ | — | ৫৪ |
| কৈলাশহর | — | ২ | — | ৩৮ |
| কাঞ্চনপুর | — | ৬ | — | ৩১ |
| ধর্মনগর | — | ৭ | — | ৩৫ |
| লংতরাইভ্যালি | — | ৩ | — | ১৯ |
| আমবাসা | — | ২ | — | ৭ |
| গণ্ডাছড়া | — | ১ | — | ৫ |
| কমলপুর | — | ৪ | — | ২৫ |
| | | মোট—৬২টি | | মোট—৫৩৮টি |

২) পরিকল্পনা নাই।

৩) প্রশ্ন আসে না।

৪) আর্থিক সংগতির অভাব থাকার দরুণ পিত্রায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা নাই।

Admitted Un-Starred Question No 14

Name of the Member : –Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) বর্তমানে রাজ্যে জুমিয়া পরিবারের সংখ্যা কত, (মহকুমা ভিত্তিক পৃথক পৃথক হিসাব(,

২) ইহার মহকুমা ভিত্তিক হিসাব ( পৃথক পৃথক ভাবে ),

উত্তর

১) বর্তমানে জুমিয়া পরিবারের সংখ্যা—৪৯,৮০০ জন।

২) ইহার মহকুমা ভিত্তিক হিসাব নিম্ন দেওয়া হল :—

| | মহকুমা | প্রকৃত জুমিয়া |
|---|---|---|
| ১) | কাঞ্চনপুর | ৬৭৫৯ জন |
| ২) | কৈলাশহর | ১৯৪ |
| ৩) | ধর্মনগর | ৬৫৩ ,, |
| ৪) | লংতরাইভ্যালি | ৫৪১৩ |
| ৫) | আমবাসা | ৩৬৬৬ |
| ৬) | কমলপুর | ৯২৯ |
| ৭) | গণ্ডাছড়া | ৬০৪১ |
| ৮) | অমরপুর | ৬৬০৭ |
| ৯) | সাব্রুম | ৩৯১৪ |
| ১০) | বিলোনীয়া | ২৭২৪ |
| ১১) | উদয়পুর | ২৬০৯ |
| ১২) | সোনামুড়া | ৮৭৫ ,, |
| ১২) | বিশালগড় | ২১৭২ |
| ১৪) | সদর | ১৪৫২ |
| ১৫) | খোয়াই | ৪৮০৮ জন |
| | মোট :— | ৪৯,৮০০ জন |

(Questions and Answers)

Admitted Un-Starred Question No. 27

Name of the Member :—**Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in charge of the Panchayat Department be pleased to state :—

প্রশ্ন

১) বাজ্যে ১৯৯৮-৯৯, ১৯৯৯ ২০০০ ইং এবং ২০০০-২০০১ ইং অর্থ বর্ষে (৩১.১২.২০০০ ইং অব্দি) Untied fund/PDF থেকে কতজনকে পাওয়ার টিলার, মনো ব্লক, পাম্পসেট ক্রয় করা এবং স্যালো টিউব ওয়েল ওভার ফ্লো ইত্যাদি করার জন্য টাকা সাবসিডি প্রদান করা হয়েছে? [ব্লকভিত্তিক এস টি, এস. সি ও অন্যান্য সম্প্রদায়ের সুবিধা প্রাপকের পৃথক পৃথক হিসাব]।

উত্তর

তথ্য সংগ্রহাধীন।